

## অহংকার আত্মস্বরূপকে ঢাকিয়া রাখে

ভানুপ্রভাসংজনিতাভ্রপঙ্‌ক্তি-
 র্ভানুং তিরোধায় বিজৃম্ভতে যথা।
আত্মোদিতাহংকৃতিরাত্মতত্ত্বং
 তথা তিরোধায় বিজৃম্ভতে স্বয়ং ॥

ছায়াশরীরে প্রতিবিম্বগাত্রে
 যৎ স্বপ্নদেহে হৃদি কল্পিতাঙ্গে।
যথাত্মবুদ্ধিস্তব নাস্তি কাচি-
 জ্জীবচ্ছরীরে চ তথৈব মাঽস্তু ॥

—শ্রীশঙ্করাচার্য, বিবেকচূড়ামণি, ১৪২,১৬৩

সূর্যকিরণ পৃথিবীর জল আকর্ষণ করিয়া আকাশে মেঘের জন্ম দেয়। সেই মেঘপঙ্‌ক্তিই কিন্তু অবশেষে সূর্যকে ফেলে ঢাকিয়া, আর আকাশে বিস্তার করে নিজেদের রাজত্ব। ঠিক এমনিভাবেই আত্মা হইতে উত্থিত অহংকার জীবনের পরম সত্য আত্মতত্ত্বকেই আবরিত করিয়া রাখে. এবং নিজে সাজিয়া বসে দেহ-মন-প্রাণের নকল সম্রাট। [এই মর্মান্তিক প্রহসনের অবসান হওয়া প্রয়োজন। জাল রাজা 'অহং'কে সিংহাসন হইতে তাড়াইয়া আসল রাজা 'স্বয়ং'কে তথায় বসাইতে হইবে। 'আমি মলে ঘুচিবে জঞ্জাল'—শ্রীরামকৃষ্ণ বলিয়াছেন।]

রৌদ্রে যে দেহের ছায়া পড়ে, জলে শরীরের যে প্রতিবিম্ব দেখা যায়, স্বপ্নে নিজের যে দেহ চলে ফিরে কিংবা হৃদয়ে কল্পনা দ্বারা আপনার যদি কোন শরীর গড়িয়া উঠে—এই সকল বিভিন্ন দেহকে কি তুমি কখনও 'আমি' বলিয়া মনে কর? —না। তুমি সর্বদাই জানিতেছ, এই সব কায়া সত্য নয়—ছায়া, তোমার সহিত উহাদের কোন বাস্তব আত্মীয়তা নাই। যদি জীবনের নিগূঢ় সত্যকে উপলব্ধি করিতে চাও, তাহা হইলে জাগ্রতকালের এই জীবিত শরীরকেও ঐরূপই ছায়া বোধ করিতে হইবে। জানিতে হইবে উহাও তোমার 'আমি' নয়।

# কথাপ্রসঙ্গে

## রাজপথে শ্রীরামকৃষ্ণ

জানিয়াছিলেনঃ মা আছেন আর তিনি আছেন; তিনি মায়ের শিশু, "শিশুর মা নইলে চলে না"; মা যন্ত্রী তিনি যন্ত্র, মায়ের হাতের পুতুল তিনি, মা যেমন চালাইতেছেন তেমনই চলিতেছেন, যেমন নাচাইতেছেন তেমনিই নাচিতেছেন। জানিলেনঃ "আমাকে আর খুঁজে পাচ্ছি না"—মা-ই তাঁহার মধ্যে বসিয়া আছেন—তাঁহার শরীর-মন আশ্রয় করিয়া লোককল্যাণ সাধন করিতেছেন, তাঁহার 'আমি'তে মায়েরই 'আমি' ভর করিয়াছে। বুঝিলেনঃ বিশ্বসংসারনেত্রী মায়ের যেমন বিশ্রাম নাই তাঁহারও সেইরূপ বাকী জীবনের জন্য অতন্দ্রিত অকুণ্ঠিত অনবসর কর্মব্যাপৃতি কিসমতে লেখা হইয়া গিয়াছে!

তাই অবাক্ হইলেন না যেদিন পঞ্চবটীর নিভৃত আত্মস্থিতি হইতে কুঠির ছাদে উঠিয়া ডাক ছাড়িয়া কাঁদিতে হইল,—'ওরে তোরা কে কোথায় আছিস্ আয়, তোদের না দেখে থাকতে পারছি না'—যেদিন কালীবাড়ীর প্রাচীর পার হইয়া জনাকীর্ণ রাজপথ দিয়া ছুটিতে হইল বেলঘরের একটি বাগান-বাড়ীতে, ঈশ্বরের নামে ব্যাকুল কাহারা যে নিভৃতে ঈশ্বরের ধ্যান করিতেছে তাহাদিগকে দেখিতে। ছুটিতে হইল পরে—দিনের পর দিন, সকালে মধ্যাহ্নে অপরাহ্নে কামকাঞ্চনোন্মত্ত রাজধানীর অলিতে গলিতে 'চিহ্নিত' মানুষদের সন্ধানে। সারাদিন নাচিয়া গাহিয়া, অন্তরালবাসিনী জননীর রাশ-ঠেলিয়া-দেওয়া ধান্য-সম্ভার জনে জনে বিতরণ করিয়া, ভাড়াটে গাড়ীর গাড়োয়ানের সঙ্গে মিতালি পাতাইয়া, শ্রান্ত ক্লান্ত দেহে রাত বারোটায় সুপ্ত পল্লীর বুক মাড়াইয়া দেবালয়ের রুদ্ধ দ্বারে ফিরিতে হইল—দৌবারিককে মিষ্ট কথায় তুষ্ট করিয়া ভিতরে ঢুকিয়া বিশ্রামের মানসে উত্তর-পশ্চিম কোণের ঘরখানির দিকে পা বাড়াইতে হইল।

হাঁ, রাত্রির পর রাত্রি।

শুইয়াছেন—কিন্তু কতক্ষণ? চকিতে উঠিয়া পড়িয়াছেন—ঘরে পায়চারী করিতেছেন—চোখে ঘুম নাই।

রাজপথ চোখে বাসা লইয়াছে।

রাজপথে যাহাদের দেখিয়া আসিয়াছেন, চিনিয়া আসিয়াছেন, তাহাদের কথা ভাবিতেছেন, তাহাদের অতীত ও ভবিষ্যৎ 'ভাবমুখে' নিরীক্ষণ করিতেছেন—কাহারও জন্য কাঁদিতেছেন, কাহারও জন্য শঙ্কিত হইতেছেন, কাহারও জন্য উল্লাসে নিজেকে হারাইয়া ফেলিতেছেন। একদা পঞ্চবটীর শ্রীরামকৃষ্ণ এইরূপ রাত্রি জাগরণ করিতেন,—উপলক্ষ্য ছিল 'মা', ধ্যানের মা—একান্ত নিঃসঙ্গ অনুভূতির মা। আজ রাজপথের শ্রীরামকৃষ্ণকে সেইরূপই বিনিদ্র রজনী যাপন করিতে হইতেছে, উপলক্ষ্য—'মা'য়ের কাছে যাহারা যাইবে তাহারা, পুরুষ-নারী, বালক-বৃদ্ধ, অভিজাত-দীন;—জ্ঞানের মা—বহুমানবরূপিণী মা।

ঈশ্বর-প্রেমমদিরা পান করিয়া মাতাল হইয়াছেন, দাঁড়াইতে পারিতেছেন না, পা টলমল করিতেছে—তবুও চলন্ত ঘোড়ার গাড়ী হইতে রাস্তার ধারে লৌকিক মাতালদের দেখিয়া পাদানে পদবিন্যাস করিয়া দাঁড়াইয়া পড়িয়াছেন। 'রসং হ্যেবায়ং লব্ধ্বানন্দী ভবতি'—জীব আনন্দস্বরূপ ব্রহ্মেরই রস লাভ করিয়া আনন্দিত হয়। বেদবাক্য। রাজপথে শ্রীরামকৃষ্ণানুভবে প্রমাণীকৃত সত্যবাক্য। তেমনই রাস্তার পাশে দ্বিতলের বারান্দায় ছলনাময়ী বারবনিতার মধ্যে দেখিলেন জগদম্বাকেই, মনুমেণ্টে হেলান দিয়া দাঁড়ানো সাহেবের ছেলেকে মনে হইল বঙ্কিমবিহারী শ্রীকৃষ্ণই। পাপী ও পুণ্যবান, দুর্বল

এবং সবল, কালো এবং সাদা ইত্যাত্মাকার বিরুদ্ধ পদার্থের মধ্যে সাম্যকে দেখিবার যে অবস্থার কথা নানা শাস্ত্রে লিপিবদ্ধ আছে, তাহাই ঘোষণা করিয়া গেলেন শ্রীরামকৃষ্ণ রাজপথে দাঁড়াইয়া।

শুধু পঞ্চবটীতে বসিয়া ইহা হইতে পারিত না। পারমার্থিক ও ব্যাবহারিক সত্তার দ্বন্দ্ব কাটাইয়া উঠা যাইত না—ফলে 'নির্দোষং হি সমং ব্রহ্ম' প্রকাশিত হইতেন শুধু ধ্যানে এবং দশজনের সমক্ষে বসিয়া তত্ত্বালোচনার সময় ধুনীর আগুন হইতে কয়লা লইতে উদ্যত দুঃসাহসীকে তোতাপুরীর মতো চিমটা লইয়া তাড়া করিতে হইত! ন্যায়ের ফাঁকি দিয়া বলিতে হইত—"পরমার্থত সব ব্রহ্ম - ব্যবহারত য়হ্ সব ঝুট হ্যায়—মায়া, আর মায়াই যদি, তাহা হইলে আসক্তি বিরাগ, গ্রহণ-বর্জন একটু রহিলই বা—ক্ষতি কি?"

রাজপথে দাঁড়াইয়াছিলেন, চলিয়াছিলেন ফিরিয়াছিলেন বলিয়া শ্রীরামকৃষ্ণ-জীবনদর্শনে এই ফাঁকি ঢুকিতে পারে নাই। ব্রহ্ম শুধু একটি তাত্ত্বিক পদার্থমাত্র নয়, এই বহুবিচিত্র সংসারের সর্বক্ষেত্রে সর্বাবস্থায় সর্বসময়ে চাই ব্রহ্মের প্রত্যক্ষ অনুভব। যে ব্রহ্ম সংসারাতীত তিনিই সংসার-সত্য, সংসার-শক্তি, সংসার-লক্ষ্য। ব্রহ্মকে আশমান হইতে দুনিয়ায় বসাইয়া দিতে হইবে—দোকানে সাজানো আলমারীর মধ্য হইতে বাহির করিয়া আঁচলে বাঁধিয়া লইতে হইবে।

ব্রহ্মসাধনার দ্বিতীয় পর্ব অনুষ্ঠিত হয় রাজপথে। এই দ্বিতীয় পর্বের কথা আমরা ভুলিয়াই গিয়াছিলাম। প্রথমপর্ব সাধিয়াই ভাবিয়াছিলাম অলমিতি। শ্রীরামকৃষ্ণ আমাদিগকে স্মরণ করাইয়া দিলেন নিজে রাজপথে দাঁড়াইয়া, চলিয়া, ঘাম ফেলিয়া, রক্ত দিয়া। ইহারই নাম ভালবাসা। তোমায় ভালবাসি কিন্তু তোমার জন্য কষ্ট স্বীকার করিতে পারি না, মরিতে পারি না, এই ভালবাসার দাম এক পয়সা। ব্রহ্মকে যদি 'সর্বম্' বলিয়া অনুভব করিয়া থাক, তাহা হইলে গৃহকোণে বসিয়া শুধু বাক্যে তাহার প্রমাণ দিলে চলিবে না—রাজপথে দাঁড়াইয়া পরীক্ষা দিতে হইবে। রাজপথে শ্রীরামকৃষ্ণকে দেখিয়াই তো স্বামী বিবেকানন্দ বলিয়াছিলেন—

> 'ব্রহ্ম হতে কীটপরমাণু সর্বভূতে সেই প্রেমময়
> মনঃপ্রাণ শরীর অর্পণ কর সখে এ সবার পায়।
> বহুরূপে সম্মুখে তোমার ছাড়ি কোথা খুঁজিছ ঈশ্বর,
> জীবে প্রেম করে যেই জন সেইজন সেবিছে ঈশ্বর।

'মদীয় আচার্যদেব' ( My Master ) বক্তৃতায় স্বামীজী রাজপথে শ্রীরামকৃষ্ণদেবের ছবি আঁকিয়াছেন—

> "তাঁহার জীবনে আদৌ বিশ্রাম ছিল না। তাঁহার জীবনের প্রথমাংশ ধর্ম-উপার্জনে ও শেষাংশ উহার বিতরণে ব্যয়িত হইয়াছিল। * * অবশেষে এরূপ কঠোর পরিশ্রমে তাঁহার শরীর ভাঙ্গিয়া গেল। তাঁহার মানবজাতির প্রতি এরূপ অগাধ প্রেম ছিল যে, সহস্র সহস্র লোকের মধ্যে অতি সামান্য ব্যক্তিও তাঁহার কৃপালাভে বঞ্চিত হইত না। * * * হাসিয়া এইমাত্র উত্তর দিতেন—'কি দেহের কষ্ট! আমার কত দেহ হইল, কত দেহ গেল। যদি এ দেহটা পরের সেবায় যায়, তবে উহা ধন্য হইল। যদি একজন লোকেরও যথার্থ উপকার হয়, তাহার জন্য আমি হাজার হাজার দেহ দিতে প্রস্তুত আছি।'"

একদা শ্রীরামকৃষ্ণ গঙ্গাতীরে সূর্যাস্তের সময় ভূমিতে লুটাইয়া বিহ্বল হইয়া কাঁদিয়াছিলেন—এই নশ্বর জীবনের আর একটা দিন চলিয়া গেল। মা এখনও দেখা দিলে না?

ঈশ্বরদর্শন-ব্যাকুল তাঁহার নয়নের সেই অশ্রু তোমারও হৃদয়কে যদি ব্যাকুল করিয়া থাকে তো তুমি অবশ্যই ধন্য। কিন্তু তাঁহার আর একদিনকার চোখের জলের কথা মনে পড়ে কি? তীর্থের পথে ছিন্নবস্ত্র বুভুক্ষু দরিদ্র নরনারীদের জন্য যেদিন তিনি কাঁদিয়াছিলেন, তীর্থের দেবতাকে ভুলিয়া এই নরদেবতাগণের সেবায় তৎপর হইয়াছিলেন? রাজপথে শ্রীরামকৃষ্ণের এই দ্বিতীয় নয়নাশ্রু মানস-নয়নে দেখিতে পাইয়া কি তোমার হৃদয় বাষ্পাকুল হইয়া উঠিবে না? তাহা যদি হয় আর সেই ব্যথা যদি মূর্ত হইয়া উঠে ব্যথিতের জন্য অকুণ্ঠ

সেবায়, আত্মবিসর্জনে—তাহা হইলে তুমি অধিকতর ধন্য।

## আমাদেরই চোখে দেখা

কিছুকাল পূর্বে ভারতের কেন্দ্রীয় স্বাস্থ্যসচিব রাজকুমারী অমৃতকাউর সোভিয়েট ইউনিয়ন পরিভ্রমণ করিয়া নয়াদিল্লীতে তাঁহার অভিজ্ঞতা বর্ণন-প্রসঙ্গে বলিয়াছিলেন—রাশিয়ায় বেকারসমস্যা নাই। জীর্ণশীর্ণ বলিতে প্রকৃত যাহা বুঝায় সেরকম লোক তিনি রাশিয়ায় দেখিতে পান নাই।* * কেহ দেশে ভিক্ষা করে না। অতি দরিদ্র অথবা অতি ধনবান্ সে দেশে নাই। * * সে দেশে বিলাসদ্রব্যের মূল্য বেশী। রাশিয়ায় সাজগোজ করা নারী দেখিতে পাওয়া যায় না, তবে সাজ-পোষাকের একটা মান আছে। * * স্বাস্থ্যরক্ষা-বিষয়ে শিক্ষাদানের উপর সোভিয়েট গভর্নমেণ্ট সমধিক জোর দেন। প্রতিগ্রামে একটি করিয়া প্রাথমিক ডিস্পেন্সারী, প্রতি ৫ হাজার লোকের জন্য ২৫টি বেডের একটি করিয়া কটেজ হাসপাতাল এবং প্রতি ২৫ হাজার লোকের জন্য ১২০টি বেডের জেলা হাসপাতাল আছে। সোভিয়েট ইউনিয়নে জনস্বাস্থ্যের জন্য বছরে মাথাপিছু ৩৫০ রুবল ব্যয় করা হয়, আর ভারতে মাথাপিছু ১ টাকাও ব্যয় করা হয় না!

শ্রীমতী অমৃত কাউরের কয়েকমাস পরে শ্রীমতী ইন্দিরা গান্ধীর একমাস রাশিয়া-সফরের অভিজ্ঞতা সংবাদপত্রে প্রকাশিত হইয়াছিল—

"কম্যুনিজমের রাজনৈতিক দর্শন বা সোভিয়েট ইউনিয়নের ভিতরকার রাজনৈতিক ঘটনাবলী আমার আলোচনা করিবার প্রয়োজন নাই। কিন্তু ঐ দেশ মাত্র ৩৫ বৎসরে যে অদ্ভুত উন্নতি লাভ করিয়াছে এবং নিজেদের সমস্যাগুলির (অনেকগুলি আমাদের দেশের সমস্যা সমূহের মতো) সমাধান যেভাবে করিয়াছে, তাহাই বিশেষ করিয়া লক্ষণীয়। আমাদেরই মতো উহাদের বিরাট দেশে ছিল নানা ভাষা ও সংস্কৃতিযুক্ত বিভিন্ন জাতির আবাস। জনগণও ছিল অশিক্ষিত, দরিদ্র এবং শৃঙ্খলাবোধরহিত। কৃষিব্যবস্থা ছিল অতি প্রাচীন, শিল্পচেষ্টাও নগণ্য। * * কিন্তু ৩৫ বৎসরে তাহাদের কৃষি এবং শিল্প বিপুল প্রসারলাভ করিয়াছে। নিরক্ষরতা দূর হইয়াছে। * *"

ভারত-লোকসভার স্পীকার শ্রী জি ভি মবলঙ্কর কিছুকাল পূর্বে ইংলণ্ড হইতে ফিরিয়া বলিয়াছিলেন, প্রাতঃকালীন ও সান্ধ্যভ্রমণের সময় একমাত্র বৃদ্ধ স্থবির ব্যতীত তিনি কোনও অলস ব্যক্তি দেখেন নাই বলিলে অত্যুক্তি হয় না। নারী-পুরুষ সকলেই কোনও না কোনও কাজ করিয়া থাকে।

মহীশূর রাজ্যের শিল্প ও বাণিজ্যের অধিকর্তা শ্রী ই ভি গণপতি আয়ার সম্প্রতি তাঁহার জাপান-ভ্রমণের অভিজ্ঞতার উল্লেখ করিয়া বলিয়াছিলেন, জাপানের বর্তমান অর্থ-নৈতিক সঙ্কটের মধ্যেও জাপানীদের মধ্যে যে আশ্চর্য শৃঙ্খলা ও কর্মনিষ্ঠা দেখিয়া আসিলাম তাহা ভারতবাসীদের অনুকরণীয়।

আমাদের নিজেদের প্রতিনিধিদের চোখে দেখা এই সকল তথ্যের দিকে আমাদের ভাল করিয়া তাকানো উচিত। রাশিয়া, ইংলণ্ড ও জাপানে যাহা সম্ভবপর হইতেছে, আমাদের দেশে তাহা হইতেছে না কেন? শ্রীমতী ইন্দিরাগান্ধীর একটি মন্তব্য অনুধাবনীয়—

"সোভিয়েট জনগণের বিপুল প্রাণশক্তি ও কর্মোৎসাহ দেখিয়া আমি অবাক্ হইয়াছি। তাহাদের পরিকল্পনাগুলির উপর তাহাদের রহিয়াছে গভীর আস্থা এবং ইহাতেই তাহাদের মনে জাগ্রত হয় আত্মবিশ্বাস। * * ৩৫ বৎসরের একনিষ্ঠ, সুশৃঙ্খল এবং কঠিন পরিশ্রম—শুধু দু-চারজনের নয়—বিরাট দেশের সমস্ত জনমণ্ডলীর—উহাই তাহাদের সাফল্যের কারণ।"

নিষ্ফল রাজনীতিচর্চা কমাইয়া যাহাতে যুবকদের মধ্যে দেশকে তুলিবার ব্যাকুল আগ্রহ জাগিয়া উঠে, ঐ আগ্রহ চরিত্রে ও কর্মে প্রকাশ পায় ইহাই আমাদের এখন লক্ষ্য হউক। দলগত কোন্দল, পরস্পরের ছিদ্রান্বেষণ, ব্যক্তিগত স্বার্থ ও পদমর্যাদার চেষ্টা—এইগুলিই যদি কর্মী ও নেতাদের মধ্যে প্রকট দেখিতে পাই, তাহা হইলে ভারতের আর আশা কি? স্বামী বিবেকানন্দ বলিয়া গিয়াছিলেন,—

"যাহা আমাদের নাই, বোধ হয় পূর্বকালেও ছিল না, যাহা যবনদিগের ছিল, যাহার প্রাণস্পন্দনে ইউরোপীয় বিদ্যুদাধার হইতে ঘন ঘন মহাশক্তির সঞ্চার হইয়া ভূমণ্ডল পরিব্যাপ্ত করিতেছে, চাই তাহাই। চাই—সেই উদ্যম, সেই স্বাধীনতাপ্রিয়তা, সেই আত্মনির্ভর, সেই অটল ধৈর্য, সেই কার্যকারিতা, সেই একতাবন্ধন, সেই উন্নতি-তৃষ্ণা; চাই—সর্বদা পশ্চাদ্দৃষ্টি কিঞ্চিৎ স্থগিত করিয়া অনন্ত সম্মুখ-সম্প্রসারিত দৃষ্টি, আর চাই—আপাদমস্তক শিরায় শিরায় সঞ্চারকারী রজোগুণ।"

স্বাধীনতার পূর্বে দেশবাসীর পক্ষে স্বামীজীর এই বাণীগুলি অনুধাবন ও অভ্যাস করিবার যতটা প্রয়োজন ছিল, স্বাধীনতার পর এখন উহা শতগুণ বর্ধিত হইয়াছে। একথা অনস্বীকার্য যে, স্বাধীনতা আমরা লাভ করিয়াছি সম্পূর্ণভাবে নিজেদের চেষ্টায় নহে, অনেকটা আন্তর্জাতিক পরিস্থিতির জন্যও—আবার নিজেদের চেষ্টা বলিতে সমগ্র দেশবাসীর চেষ্টাতেও নয়। দেশের এক বৃহৎ অংশ স্বাধীনতা সংগ্রামে যোগ দেন নাই, ইহা সকলেই জানে। কিন্তু স্বাধীনোত্তর দেশের সুখ-সমৃদ্ধি বিধানের দায়িত্ব সম্পূর্ণভাবে সমগ্র দেশবাসীকেই লইতে হইবে। কেহ পাশ কাটাইলে চলিবে না। রাশিয়া, জাপান, ইংলণ্ড প্রভৃতি দেশ হইতে যে শিক্ষা আমাদের গ্রহণ করিতে হইবে তাহা স্বামীজী প্রায় ষাট বৎসর পূর্বে আমাদের বলিয়া গিয়াছিলেন। আমাদের নিজেদের প্রতিনিধিরাও বিদেশ ঘুরিয়া উহা আজ উপলব্ধি করিতেছেন। আমরা যেন উহার অনাদর না করি।

# জরা

কবিশেখর শ্রীকালিদাস রায়

জরা আসে যৌবনের শেষে,
অকারণে আসে না সে, আসে সে ত কঞ্চুকীর বেশে।
আসে সে ত বোধনের শোধনের তরে
বিধাতার শাপে নয়, বরে।
আবাল্য ত দুরন্ত সংগ্রাম,
জরার শিবিরে শুধু দিনান্ত বিশ্রাম।
জরাই ত প্রায়শ্চিত্ত, জরা অনুতাপ,
ধুয়ে মুছে ধৌত করে আঁখি জলে পুঞ্জীভূত পাপ।
হরি চিত্তমল
শিরের কুন্তল সহ অন্তরেও করে সে ধবল।
হেরে সে যে শিয়রে মরণ
হরে তাই একে একে মায়ার বন্ধন
বৃথা মোরা পাই শোক, লঘু করে ভার
ধীরে ধীরে সরাইয়া লয় সব ভোগ্য উপচার।

থাকে না হিংসার পাত্র বৈতরণীতীরে
দম্ভের স্তম্ভের ফাঁকে নরসিংহ জাগে ধীরে ধীরে।
নোয়ায়নি কভু শির যেবা কারো পায়,
মেরুদণ্ড বাঁকাইয়া করে জরা নতশির তায়।
রুদ্ধদ্বার দেহকক্ষে ষড়যন্ত্র করে নানা রোগ।
নব নব পাপ তাই প্রবেশের পায় না সুযোগ।
ভোগের শক্তির সাথে লুপ্ত হয় লোভ
না পেয়ে হয় না আর ক্ষোভ।
যেই যষ্টি একদিন দুর্বলেরে করেছে শাসন,
দুর্বল মুষ্টিতে হয় সেই যষ্টি পথাবলম্বন।
হুহু ক'রে ভবসিন্ধু হ'তে বায়ু বয়।
উড়ায় বন্ধনজাল, হরে আয়ু জুড়ায় হৃদয়,
ভুলায় সংসারমায়া। কাণ্ডারী ত নয় ভুলিবার
নিভৃতে পারের কড়ি করে আত্মা গোপনে সঞ্চয়।

# পবিত্রতা

স্বামী প্রভবানন্দ

সাধারণ ভাবে বলা চলে যে, পবিত্রতার অর্থ জীবনের নৈতিক বিধিসমূহ অনুসরণ করা। কিন্তু প্রকৃতপক্ষে কেবলমাত্র নীতিশাস্ত্রের কতকগুলি তত্ত্ব মানিলেই কি আমরা শুদ্ধসত্ত্ব হইয়া যাই?—না। যিনি ঈশ্বরকে দর্শন করিয়াছেন তিনিই যথার্থ পবিত্র। যীশুখ্রীষ্ট বলিয়াছিলেন, 'যাহারা পবিত্র-হৃদয়—তাহারাই ধন্য, কারণ তাহারাই ভগবানের দর্শন পাইবে।'

পবিত্রতার স্বরূপ সম্বন্ধে খ্রীষ্ট আরও পরিষ্কার করিয়া বুঝাইয়া বলিয়াছেন। একটি লোক তাঁহার নিকট আসিয়া তাঁহাকে জিজ্ঞাসা করিয়াছিল—"হে সৎ প্রভু, আমাকে বলিয়া দিন, কি কি ভাল কাজ করিলে অনন্ত জীবন লাভ করা যায়?" যীশু উত্তর দিলেন—"আমাকে তুমি প্রশংসা করিতেছ কেন? একমাত্র ঈশ্বর ব্যতীত আর কেহই প্রকৃত সৎ নহে।" উক্তিটি তাৎপর্যপূর্ণ। যীশু তাঁহার নিজের সম্বন্ধে সৎ এই বিশেষণে অভিহিত হইতে অস্বীকৃত হইলেন। উপরোক্ত ব্যক্তি তাঁহাকে মানুষ-বুদ্ধি করিয়াই সৎ এই কথাটি বলিয়াছিলেন। এইজন্যই যীশু নিজেকে সৎ বলিতে চান নাই। কেননা, সৎ এই বিশেষণটি কেবল ঈশ্বর-সম্বন্ধেই প্রযুক্ত হইতে পারে। এই পৃথিবীতে অনেক মহৎ ও নীতিপরায়ণ ব্যক্তি আছেন। কিন্তু যে পর্যন্ত তাঁহারা ঈশ্বরের দর্শন লাভ না করিতেছেন, ততক্ষণ যীশুর নির্দিষ্ট অর্থে তাঁহাদিগকে সৎ বলা যায় না। বলা বাহুল্য যে যীশু প্রকৃতই সৎ ছিলেন, কারণ তিনি ঈশ্বরের সঙ্গে নিত্যযুক্ত হইয়া স্বয়ং ঈশ্বরই হইয়া গিয়াছিলেন।

প্রশ্নকারী সেই যুবকের প্রতি যীশুর আরও উপদেশ—"যদি প্রকৃত সৎ জীবনলাভের অধিকারী হইতে চাও, তবে ঈশ্বরের অনুজ্ঞাসমূহ মানিয়া চল।"

যুবক প্রশ্ন করিলেন, "সেইগুলি কি?" যীশু উত্তরে বলিলেন,—"নরহত্যা করিবে না, স্ত্রীলোকের সহিত অবৈধ সম্পর্কে লিপ্ত হইবে না, চুরি করিবে না, মিথ্যা সাক্ষ্য দিবে না, পিতামাতাকে সম্মান করিবে, প্রতিবেশীকে নিজের মত ভালবাসিবে।" যুবকটি বলিল,—"শৈশবকাল হইতেই আমি এই সকল উপদেশাবলী মানিয়া চলিতেছি, আর আমাকে কি করিতে হইবে আপনি বলিয়া দিন।" তখন যীশু বলিলেন, "যদি পূর্ণতা লাভ করিতে চাও, তাহা হইলে তোমার যাহা কিছু আছে সব বিক্রয় করিয়া গরীবদের দিয়া দাও ও আমার নিকট চলিয়া আইস, আমাকে অনুসরণ কর।" এই যে সর্বস্ব ত্যাগ করিয়া তাঁহাকে অনুসরণ করিতে বলা, ইহাতে যীশু ইহাই বুঝাইতে চাহিয়াছেন যে, সমস্ত ভোগ বাসনা ও আসক্তি একেবারে বিসর্জন দিয়া পরমেশ্বরের শরণ লইতে হইবে। শ্রীরামকৃষ্ণও বলিতেন, কাম-কাঞ্চনে আসক্ত সংসারীর মন যেন ভিজা দিয়াশালাই, যতই তুমি ঘষ না কেন, কিছুতেই জ্বলিবে না। কিন্তু ভক্তের হৃদয় যেন শুক্‌নো দিয়াশালাই। একবার ঘষিলেই জ্বলিয়া উঠিবে অর্থাৎ—ঈশ্বরের নাম শোনা মাত্রই তাঁহার হৃদয় ভগবৎপ্রেমে উদ্দীপিত হইয়া উঠিবে। ভোগবাসনা সম্পূর্ণরূপে বিলীন না হইলে ঈশ্বর লাভ হয় না।

সর্বস্ব ত্যাগেই আসে ভগবৎপ্রেম। শ্রীরামকৃষ্ণ মায়ের কাছে প্রার্থনা করিয়াছিলেন,—মা! এই নাও তোমার জ্ঞান, এই নাও তোমার অজ্ঞান, আমায় শুদ্ধা ভক্তি দাও; এই নাও তোমার পাপ, এই নাও তোমার পুণ্য, আমায় শুদ্ধা ভক্তি দাও;

এই নাও তোমার ধর্ম, এই নাও তোমার অধর্ম, আমায় শুদ্ধা ভক্তি দাও; এই নাও তোমার শুচি, এই নাও তোমার অশুচি, আমায় শুদ্ধা ভক্তি দাও। যে বিশুদ্ধ প্রেমের কথা শ্রীরামকৃষ্ণ এইখানে বলিয়াছেন তাহাই প্রকৃত পবিত্রতা, তাহাই ঈশ্বর দর্শনের প্রকৃষ্ট পন্থা, ইহা ভাল মন্দ বিচারের বাহিরে।

কিন্তু ইহার অর্থ এই নয় যে, আমাদিগকে জীবনের নৈতিক অনুশাসনসমূহ মানিয়া চলিতে হইবে না এবং ভাল হইয়া চলিবার চেষ্টা করার কোনও দরকার নাই। নৈতিক নিয়মসমূহ আধ্যাত্মিক জীবনের ভিত্তি, তাহা মানিতেই হইবে, কিন্তু ভয় এই যে, জীবন যদি কেবল মাত্র আচার-অনুষ্ঠানের সমষ্টিমাত্র হইয়া পড়ে এবং ভগবানের সঙ্গে মিলনের আদর্শ যদি বিস্মৃতির গর্ভে ডুবিয়া যায়, তবে ধর্মের আসল উদ্দেশ্যই হারাইয়া যায়। কেবলমাত্র নীতিপরায়ণ হওয়াই যথেষ্ট নয়। মাঠে যে গাভীটি বিচরণ করিতেছে, তাহার কোনও নৈতিক দোষ নাই। সে চুরি করে না, মিথ্যা বলে না, কাহাকে হত্যাও করে না, কিন্তু গাভীটি সেই গাভী-ই থাকিয়া যায়। পক্ষান্তরে যে মানুষ গুরুতর অপরাধ করে সেই মানুষই পরে হইতে পারে দেব-মানুষ। ইহার অর্থ ইহা নয় যে, আমরা যাহা খুশী তাহা করিয়াও দেবত্ব লাভ করিতে পারিব। জীবনে নৈতিক নিয়মসমূহ পালন করিতেই হইবে এবং ইহাই ঈশ্বরলাভের প্রথম সোপান। সুতরাং আমাদিগকে আধ্যাত্মিক জীবনের প্রারম্ভে ভাল-মন্দের বিচার করিতেই হইবে। পরে যখন আধ্যাত্মিক জীবনের এমন এক স্তরে আমরা উপনীত হইব—যেখানে আমাদের মন একেবারে ঈশ্বরপ্রেমে ডুবিয়া থাকিবে, এবং ভালমন্দ-দ্বন্দ্ব লুপ্ত হইয়া যাইবে, তখন আর আমরা মন্দ করিতে পারিব না, আমাদের হৃদয় এত পবিত্র হইয়া যাইবে যে, একটি অসৎ চিন্তাও আর মনে উঠিবে না।

যাঁহারা ধর্ম-জীবনের প্রারম্ভ হইতেই বিবেক-বিচারসম্পন্ন এবং ঈশ্বরই একমাত্র সত্য ইহা উপলব্ধি করিতে পারিয়া শুধু ভালবাসিবার জন্যই তাঁহাকে ভালবাসেন তাঁহাদের সংখ্যা খুবই অল্প। অনেকেই এই জীবনের দুঃখদুর্গতি হইতে মুক্তি-লাভের অথবা কোনও অতৃপ্ত বাসনা পূরণের উদ্দেশ্যে ভগবানকে ডাকে। অবশ্য ইহাতে কিছুই যায় আসে না; কারণ গীতায় শ্রীকৃষ্ণ বলিয়াছেন, যে কোন কারণেই ভগবানের শরণাপন্ন হওয়া যাক্ না কেন তাহাই মঙ্গল। কিন্তু যাহারা এই ক্ষণস্থায়ী জাগতিক বিষয়ের অসারতা উপলব্ধি করিয়া সম্পূর্ণ-ভাবে ভগবানে আত্মসমর্পণ করিয়া ভগবানকেই পাইতে চায়, তাহারা তাঁহার অত্যন্ত আপন ও প্রিয়। আধ্যাত্মিক জীবনের ক্রমোন্নতি হইতে হইতে মানুষ এমন এক অবস্থায় আসে, যখন কোনও উদ্দেশ্য-প্রণোদিত না হইয়া শুধু ভগবানের জন্যই ভগবানকে সে ভালবাসিতে পারে।

তাহা হইলে দেখা যাইতেছে যে, পবিত্রতার দুইটি বিশেষ লক্ষণ। একটি হইল ভালমন্দ-বিচার-বিবেচনার অর্থাৎ দ্বৈতবুদ্ধির ঊর্ধ্বে চলিয়া যাওয়া, আর অপরটি হইল নিঃস্বার্থভাবে ভগবানকে ভালবাসা। নিজের অন্তরে কতটুকু পবিত্রতা আসিয়াছে, তাহা নিজেই পরীক্ষা করিয়া দেখা যায়। যখন আমরা ঈশ্বরের ধ্যান করিতে বসি, দেখিতে পাই যে মুহূর্তকাল পরেই তাঁহার চিন্তার পরিবর্তে অন্য নানাপ্রকার চিন্তা-ভাবনা আসিয়া মনকে অধিকার করিয়া বসে। হয়তো উহারা অসৎ চিন্তা নয়, সৎ ও নিঃস্বার্থ চিন্তাই, কিন্তু তবুও এই চিত্তবিক্ষেপ হইতে ইহাই প্রতীয়মান হয় যে, আমাদের মন ভগবানে সম্পূর্ণ অনুরক্ত নয় এবং হৃদয় এখনও পবিত্র হয় নাই।

কিসে এরূপ চিত্তবিক্ষেপ হয়? কোন্ চিন্তা আসিয়া মনকে এভাবে জুড়িয়া বসে? উহারা আমাদের এই জীবনের এবং পূর্ব পূর্ব জীবনের চিন্তা

ও কর্মের সংস্কার—যাহা অবচেতন মনে জমা হইয়া থাকে। ঐ সংস্কারগুলিই প্রকট হইয়া আমাদের চিত্ত-বিক্ষেপ সৃষ্টি করে। মনের এই সব ভাব-তরঙ্গকে সম্পূর্ণরূপে আয়ত্তে রাখিয়া মনকে ভগবচ্চিন্তায় অবিচলিত রাখিতে হইবে। ঋষি পতঞ্জলি ইহাকেই যোগ বলিয়া বর্ণনা করিয়াছেন। ইহাই প্রকৃত পবিত্রতা। ভগবান সর্বদাই আমাদের হৃদয়ের অন্তরতম দেশে অধিষ্ঠিত আছেন। আমাদের মন যখন একটি নিস্তরঙ্গ সরোবরের ন্যায় স্থিরতা প্রাপ্ত হয়, তখন সেই প্রশান্ত মনে তিনি আমাদের নিকট প্রকাশিত হন।

মনকে এইরূপ শান্ত ও চিন্তাতরঙ্গহীন করা ব্যাপারটি কি? উহা মনকে শূন্য ও অচৈতন্য করিয়া ফেলা নয়—যেমন কেহ কেহ মনে করেন। ধরুন, যখন আমরা গাঢ় নিদ্রায় অভিভূত থাকি, তখন তো আমাদের কোন চিন্তাতরঙ্গ বা জ্ঞান থাকে না। আমরা একেবারেই তখন অচৈতন্য। কিন্তু তাহাতে আমাদের লাভ কি? জাগিয়া উঠিলেই তো আমরা দেখি যে, পুরাতন চিন্তা ও সংস্কারগুলি আমাদিগকে আবার আচ্ছন্ন করিয়া বসিয়াছে। পবিত্রতা লাভের জন্য যে মানসিক প্রশান্তি অর্জন করিতে হইবে, তাহা জড় অবস্থা নয়, উহা বরং সর্বোচ্চ ধরনের সক্রিয়তা। মনে করুন, চারিটি বলবান্ ঘোড়া একটি শকটকে দ্রুত পাহাড়ের ঢালুর দিকে নীচে নামাইয়া লইতেছে, এমন সময় চালক শক্ত করিয়া বল্গা টানিয়া ধরিল, এবং ঘোড়াগুলিও স্থির হইয়া দাঁড়াইয়া পড়িল। অশ্বচালকের মনের এই সক্রিয় অথচ অবিচলিত অবস্থাই প্রকৃত প্রশান্ততা বা যোগ। এরূপ অবস্থা লাভ করিতে হইলে মনের বহুকাল সঞ্চিত যে মলিনতা তাহা ধুইয়া মুছিয়া সম্পূর্ণ পরিষ্কার করিয়া ফেলিতে হইবে। সেণ্ট্ পল এই সত্যটি অতি সুন্দরভাবে প্রকাশ করিয়াছেন। তিনি বলিয়াছেন,—"মনকে নূতন করিয়া গড়িয়া তোমরা রূপান্তরিত হও।"

মনকে নূতন করিয়া গড়িতে হইলে চিত্তবিক্ষেপের মূল কারণগুলি কি তাহা বুঝিতে হইবে। যোগশাস্ত্রকার মহর্ষি পতঞ্জলি এই চিত্তবিক্ষেপের পাঁচটি কারণ নির্দেশ করিয়াছেন,—অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ ও অভিনিবেশ বা বর্তমান জীবন আঁকড়াইয়া থাকার একটা ঐকান্তিক ইচ্ছা। এই পাঁচটির মধ্যে আবার অবিদ্যা বা অজ্ঞানই আর সকল কারণের মূল। অজ্ঞান হইতেছে সর্বব্যাপক। শিক্ষিত ও নিরক্ষর সকলের মধ্যেই এই অজ্ঞান বর্তমান। বহু বিষয়ে জানা থাকিলেই জ্ঞানী হওয়া যায় না। যখন আমাদের অন্তঃস্থিত প্রকৃত সত্তা—জীবনের পরম ও চরম সত্য—আমাদের হৃদয়ে উদ্ভাসিত হয়, তখনই আমরা লাভ করি প্রকৃত জ্ঞান।

এই যে সর্বব্যাপী অজ্ঞান বা অবিদ্যা—ইহা প্রথমতঃ আমাদের প্রকৃত সত্তা ভুলাইয়া দেয়, দ্বিতীয়তঃ উহা প্রকৃত সত্তাকে ঘিরিয়া এমন কতগুলি মায়াবরণের সৃষ্টি করে যাহার কোনও ভিত্তি নাই। পৃথিবীর সকল সত্যদ্রষ্টা সাধু মহাপুরুষ এই শিক্ষাই দিয়াছেন যে, আমাদের প্রকৃত সত্তা মূলতঃ ঈশ্বর হইতে অভিন্ন। খ্রীষ্ট বলিয়াছেন, "আমি ও আমার পরম পিতা পরমেশ্বর এক।" বেদে ঋষিগণ উচ্চকণ্ঠে ঘোষণা করিয়া গিয়াছেন—"তত্ত্বমসি"; কিন্তু তবুও আমরা উপলব্ধি করিতে পারি না যে, আমরা অমৃতের সন্তান—পূর্ণ ও পবিত্র। অজ্ঞান আমাদিগকে অন্ধকারাচ্ছন্ন করিয়া রাখে, তাই আমরা আমাদের প্রকৃত স্বরূপ ভুলিয়া থাকি। অজ্ঞানই আবার আমাদের মধ্যে এক 'অহং' বুদ্ধি সৃষ্টি করে এবং এই অহং বুদ্ধিই আমাদিগকে পরস্পর এবং ভগবান হইতে বিচ্ছিন্ন করিয়া দেয়। হিন্দু দার্শনিকগণ বলিয়াছেন যে, আমাদের শরীর, মন, অন্যান্য ইন্দ্রিয়াদি ও বিচার বুদ্ধি প্রভৃতি আমাদের প্রকৃত সত্তা হইতে পৃথক, প্রকৃত সত্তার আবরণ মাত্র। আমরা কিন্তু তাহা ধারণা করিতে পারি না, এই সকল আবরণকেই আমাদের প্রকৃত সত্তা বলিয়া

ভুল করি। 'অহং বুদ্ধি' হইতেই এই শোচনীয় আত্মবিস্মৃতির সৃষ্টি। ভাল করিয়া পরীক্ষা করিলে দেখা যায় যে, আমাদের অহং বুদ্ধি বা আত্মাভিমান একেবারেই ভিত্তিহীন। শ্রীরামকৃষ্ণ এ সম্বন্ধে একটি সুন্দর উদাহরণ দিয়া বুঝাইয়া দিয়াছেন—"যেমন পেঁয়াজের খোসা ছাড়াতে ছাড়াতে কেবল খোসাই বেরোয়, সার কিছু থাকে না, সেইরূপ বিচার করলে আমিত্ব বলে কিছু পাইনে! শেষে যা থাকে তাই আত্মা—চৈতন্য। 'আমার' 'আমিত্ব' দূর হলে ভগবান দেখা দেন।" আমরা আত্মবিশ্লেষণ করিলে দেখিতে পাইব যে—শরীর, ইন্দ্রিয়, মন, বুদ্ধি কিংবা এই সকলের সমবায় আমরা নই, এই সব আমাদের আবরণ মাত্র; ইহারা পরিবর্তনশীল, কিন্তু উহাদের দ্রষ্টা আমরা অপরিবর্তনীয় জ্ঞানস্বরূপ। ক্ষুদ্র অহংজ্ঞানকে ধরিয়া থাকিলে উহার সঙ্গে সঙ্গেই আসে অন্যান্য উপসর্গ—আসক্তি, বিরাগ ও এই পার্থিব জীবনের প্রতি ঐকান্তিক তৃষ্ণা।

আসক্তি ও বিরাগের নিদান কি? কোন কোন বস্তু উপভোগ দ্বারা আমরা আনন্দ পাই, সেই সেই বস্তুর প্রতি সেজন্যই আমাদের আসক্তি হয়। আর যে বস্তু হইতে আমরা দুঃখ পাই, স্বভাবতই উহার উপর আমাদের বিরাগ বা বিমুখতা আসে। কিন্তু এই সকল বস্তুর আমাদিগকে সুখ বা দুঃখ দেওয়ার নিজস্ব শক্তি নাই। এই সকল বস্তুদ্বারা আমরা যেভাবে প্রভাবিত হই, তাহার উপরই আমাদের সুখ বা দুঃখ নির্ভর করে। এ সম্বন্ধে পুরাকালের এক মনোবিজ্ঞানবিদ্ একটি সুন্দর উদাহরণ দিয়াছেন। তিনি বলিয়াছেন যে, একটি সুন্দরী তরুণী তাহার স্বামীকে দেয় আনন্দ, ঈর্ষা জাগায় অন্য তরুণীদের মধ্যে, তাহার ব্যর্থ প্রণয়ীদের অন্তরে উদ্রিক্ত করে দুঃখ, আবার আত্মসংযমী পুরুষের মনে আনে সম্পূর্ণ ঔদাসীন্য। একই বস্তু হইতে মানুষ ভিন্ন ভিন্ন ভাবে প্রভাবিত হয়। সুখ বা দুঃখ নির্ভর করে বস্তু এবং ইন্দ্রিয়ানুভূতির প্রতি আমাদের প্রতিক্রিয়ার উপর।

সর্বশেষে আছে আমাদের এই পার্থিব জীবনকে আঁকড়াইয়া থাকিবার ঐকান্তিক বাসনা। বুদ্ধদেব ইহাকে বলিয়াছেন তন্‌হা। যীশুখ্রীষ্ট এ সম্বন্ধে বলিয়াছেন, "যে তাহার জীবন বাঁচাইতে চাহিবে, সেই উহা হারাইবে।" বর্তমান জীবনকে আমরা এতটা ভালবাসি যে, যদি কেহ আমাদিগকে প্রকৃত জ্ঞানের আলোক দিতে চায়, তবে সেখান হইতে আমরা সরিয়া আসি। এমন কি তত্ত্বান্বেষী সাধক হইলেও দেখা গিয়াছে যে, যে মুহূর্তে সত্যের দর্শন সম্মুখে উদ্ভাসিত হইবে, তখনই যেন তিনি উহা এড়াইতে চেষ্টা করিয়াছেন। সত্যকে যেন আমরা চাহিয়াও চাই না!

মনের উপর এই যে চারিদিক হইতে পুঞ্জীভূত সংস্কারের চাপ—উহা হইতে পরিত্রাণের উপায় কি? মহামুনি পতঞ্জলি ও ভগবান শ্রীকৃষ্ণ বলিয়াছেন যে, অভ্যাস ও বৈরাগ্যই এই উপায়। অভ্যাস দ্বারাই ক্রমে ক্রমে সংস্কারের সৃষ্টি হয়, সুতরাং নূতন অভ্যাসের বলে পূর্ব সংস্কারজনিত মানসিক বিকার হইতে বিমুক্ত হইতে হইবে। এই ভাবেই আসিবে প্রকৃত পবিত্রতা ও ঈশ্বরানুভূতি। অজ্ঞানই চিত্তবিক্ষেপের মূলীভূত কারণ। আমাদের অন্তরে যে ভগবান রহিয়াছেন, তাহা ভুলিয়া যাওয়াই অজ্ঞান। সুতরাং আমাদিগকে একাগ্র চিত্তে ইষ্ট-চিন্তায় মগ্ন থাকিতে হইবে। ঈশ্বরকে দেখি নাই—তাঁহাকে চিনিও না, তবু এই বিশ্বাস যেন আমাদের জাগ্রত থাকে যে, তিনিই শাশ্বত সত্য এবং আমাদের অন্তরতম আত্মা।

মনে করা যাক্, একটি টেবিলে একটি কালির পাত্র রহিয়াছে। পাত্রটি টেবিলের সঙ্গে গাঁথা, টেবিল হইতে আলাদা উঠাইয়া কালি ফেলিয়া দেওয়া যায় না। পাত্রের ময়লা কালি পরিষ্কার করিতে হইলে তখন কি করা দরকার? বার বার সেই

পাত্রে ঢালিতে হইবে পরিষ্কার জল। ঐরূপ করিতে করিতে পরে দেখা যাইবে—সেই কালিমাখা পাত্রে পরিষ্কার জল ব্যতীত আর কিছু নাই। সেইরূপ আমাদের পূর্ব সংস্কার দূর করিতে হইলে ভগবৎ চিন্তারূপ স্ফটিকবৎ স্বচ্ছ বিশুদ্ধ জল মনে অবিরাম ধারায় ঢালিতে হইবে। তাহা হইলেই আমরা অবচেতন বা অচেতন মনকে পুনর্জীবিত করিয়া অনন্ত জীবন লাভ করিতে পারিব। ঈশ্বর আমাদের অন্তরে অধিষ্ঠিত—এই চিন্তা আমাদের অভ্যাস দ্বারা ক্রমে ক্রমে দৃঢ়ীভূত করিতে হইবে। প্রারম্ভে এই চিন্তা মুহূর্তমাত্রস্থায়ী হইতে পারে, ক্ষণ পরেই আবার অন্য চিন্তা আসিয়া মনকে জুড়িয়া বসিতে পারে। তখন আবার চেষ্টা করিতে হইবে, এইরূপ বার বার চেষ্টা করিলে মন ক্রমশঃ সংযত হইবে। অনেক সময় দেখা যায়, মানুষ আধ্যাত্মিক চিন্তা কিছু কাল অভ্যাস করিয়া তাহা ছাড়িয়া দেয়। ইহা করা উচিত নহে। ধৈর্য ও অধ্যবসায়ের সহিত মনকে বার বার সংযত করিতে হইবে, তবেই না অজ্ঞান ও অহংজ্ঞানের মূলীভূত কারণটি উপলব্ধি করিয়া ঈশ্বরে আত্মসমর্পণ করা সম্ভব হইবে। বুঝিতে হইবে শরীর, মন ও ইন্দ্রিয়াদি কিছুই আমি নই, এ সকল আমার বাহ্যিক আবরণ মাত্র—ঈশ্বর আমাদের অন্তরে রহিয়াছেন ও আমরা তাঁহার সহিত অভিন্ন। এ ভাব দ্বারাই সম্পূর্ণ আত্মসমর্পণ করিয়া ঈশ্বরের সঙ্গে মিলিত হইতে হইবে।

"শুদ্ধ খাদ্যে শুদ্ধ মন হয়, সেই শুদ্ধ মনে সর্বদা ভগবৎ চিন্তা জাগরূক থাকে এবং ভগবানের সঙ্গে যুক্ত হওয়া যায়।" শুদ্ধ খাদ্য দ্বারা কেবল আমরা সাধারণতঃ যাহা খাইয়া থাকি তাহাই বুঝায় না, ইন্দ্রিয়াদি দ্বারা আমরা দেহের ও মনের জন্য যাহা কিছু নানাদিক হইতে আহরণ করিয়া থাকি সেই সব কিছুকেই বুঝায়। এই ইন্দ্রিয়াদি দ্বারা আমাদের শুদ্ধ ভাব আহরণ করিতে হইবে। ভগবান সর্বত্র আছেন, এ সত্য উপলব্ধি করিতে শিখিতে হইবে, প্রত্যেক ইন্দ্রিয়-গ্রাহ্য পদার্থেই ভগবানের অস্তিত্ব বর্তমান—এ বিষয়ে আমাদিগকে সচেতন হইতে হইবে।

ঈশ্বর প্রেমময় ও আনন্দের খনি। একাগ্র চিত্তে সর্বদা তাঁহার ধ্যানে আধ্যাত্মিক জীবনের আনন্দ-সুধার স্বাদ পাওয়া যায়, হৃদয়ে প্রেম অঙ্কুরিত হয়। তখন পার্থিব জীবনভোগের তৃষ্ণা আপনা হইতেই লুপ্ত হইয়া যায় ও এই পৃথিবীতে থাকিয়াই মানুষ জীবন্মুক্ত হয়। উহাই পবিত্রতার পরাকাষ্ঠা।

# শ্রীরামকৃষ্ণ-জীবনাদর্শ

## (১)

### ডক্টর সুদর্শন

[ নূতন দিল্লী শ্রীরামকৃষ্ণমিশনে ইন্দোনেশিয়ার ভারতস্থ ভূতপূর্ব রাষ্ট্রদূতের একটি ভাষণ হইতে সঙ্কলিত ]

বিখ্যাত ইংরেজ ঐতিহাসিক আরনল্ড টয়েনবি তাঁহার The World and the West—'জগৎ ও পাশ্চাত্ত্য' নামক সাম্প্রতিক প্রবন্ধে বলেছেন, অপাশ্চাত্ত্য জগতের কাছে পাশ্চাত্ত্য যতটুকু ক্ষতিগ্রস্ত হয়েছে, তার শতগুণ অত্যাচার উৎপীড়ন করেছে পাশ্চাত্ত্য তার প্রতি। উক্তিটি প্রণিধানযোগ্য।

যখন আমরা জগতের দিকে দৃষ্টিপাত ক'রে অপাশ্চাত্ত্যের দৃষ্টিকোণ থেকে তার সঙ্গে পাশ্চাত্ত্যের মিলনের কথা ভাবি—তখন দেখি হিন্দু, মুসলমান, চৈনিক, জাপানী, রুশিয়—সকলেই এ বিষয়ে একমত যে, বর্তমান ইতিহাসে পাশ্চাত্ত্যই সর্বত্র প্রথম আক্রমণকারী। রাশিয়া আমাদের স্মরণ করিয়ে

দেয় ১৯৪১, ১৯১৫, ১৮১২ এবং ১৭০৯ খ্রীষ্টাব্দের পশ্চিম ইয়োরোপীয় বাহিনীর কথা—পোল্যাণ্ড, ফ্রান্স, জার্মানী—সব দেশই তাদের সৈন্য পরিচালিত করেছে মস্কোর দিকে। অতএব রাশিয়ানরা পাশ্চাত্ত্য দেশগুলিকে এখনও যে সন্দেহের চোখে দেখবে—ইহা স্বাভাবিক। পাশ্চাত্ত্যের দিক থেকে বরাবরই রাশিয়ার উপর একটা চাপ দেওয়া হয়েছে—ইহা প্রবলতর আকার ধারণ করে শিল্প-বিপ্লবের ও আগ্নেয়াস্ত্র-ব্যবহারের সময় থেকে ১৬১০ খ্রীষ্টাব্দে পোল্যাণ্ড যখন মস্কো জয় করে।

## পশ্চিমী গোষ্ঠীর সঙ্গে রাশিয়ার দ্বন্দ্ব

সুইডেনবাসীরাও রাশিয়ায় এসেছিল এই একই উদ্দেশ্যে একই উপায় অবলম্বন করে। তাদেরও অভিযান চলে শক্তিশালী জার পিটার দি গ্রেটের প্রতিরক্ষামূলক বাধাদানের পূর্বপর্যন্ত। তুরস্কে মুস্তাফা কামাল আতাতুর্ক এবং মিশরে মহম্মদ আলী পাশা প্রভৃতি নেতারাও জারের স্বদেশ-প্রতিরক্ষা-পদ্ধতি গ্রহণ করেন। রাশিয়ায় জার পিটার পাশ্চাত্ত্যের শিল্পোৎকর্ষনীতি গ্রহণ করার ফলে প্রতিরক্ষা-ব্যবস্থা উপযুক্ত ও শক্তিশালী হয়েছিল, তার প্রমাণ পাওয়া যায় ১৮১২ খ্রীষ্টাব্দে নেপোলিয়নের পরাজয়ে। অবস্থা একরূপই থাকত, কিন্তু শিল্পবিজ্ঞানের জয়যাত্রার অগ্রগতিতে অবস্থারও পরিবর্তন হতে লাগল। পাশ্চাত্ত্যের শিল্পোন্নতি ধাপে ধাপে এগিয়ে চলল। এই উন্নতির সঙ্গে তাল রাখতে ও ফাঁক পূরণের জন্য রাশিয়াকে এক নিরঙ্কুশ শাসনের অধীনে সম্মিলিত হতে হল, রাশিয়া ঐক্যবদ্ধ হয়ে ১৯৪১ সালের দুর্বার নাৎসী অভিযান প্রতিহত ও পর্যুদস্ত করল। কয়েক বৎসর পরে আমেরিকার যুক্তরাষ্ট্র আণবিক বোমা ফেলায় জগদ্বাসী পশ্চিমী রাষ্ট্রগোষ্ঠীকে আরও শক্তিমান দেখল। আজও আমরা দেখতে পাচ্ছি প্রতিরোধ, প্রতিরক্ষা, প্রতিআক্রমণমূলক দ্বন্দ্ব রাশিয়া ও পশ্চিমী রাষ্ট্রগোষ্ঠীর মধ্যে ক্রমশঃ বেড়েই চলেছে। রাশিয়ার কম্যুনিজম্ গ্রহণের একটি কারণ হল শত্রুর অগ্রগতি-প্রতিরোধ।

## বিগত শতাব্দীগুলিতে ভারত

অষ্টাদশ, উনবিংশ ও বিংশ শতাব্দীতে আন্তর্জাতিক আক্রমণের ক্ষেত্রে ভারতেরও দশা ঐরূপ ছিল বলিলেও হয়। পাশ্চাত্ত্য শক্তিগুলির দ্বারা ভারতবর্ষ আক্রান্ত হয়েছে, তারা এখানে এশিয়ার অন্যান্য দেশগুলির মত রাজনৈতিক অত্যাচার অবিচারের বন্যা অবাধগতিতে চালিয়েছে। ইন্দোনেশিয়ার মত ভারতেও রাজনৈতিক ভাঙন ক্রমশঃ বৃদ্ধি পেয়েছে। চারিত্রিক উৎকর্ষহীন স্বার্থপর দেশীয় রাজন্যবর্গ শাসনের পরিবর্তে শুধু শোষণই করেছে পাশ্চাত্ত্য ঔপনিবেশিকদের ভেদনীতির কাছে আত্মসমর্পণ ক'রে। নিজেদের সুখসমৃদ্ধি বাড়ানোই ছিল তাদের একমাত্র কাম্য।

অষ্টাদশ শতাব্দী পর্যন্ত ভারতের ধর্মপ্রচারকগণের আধ্যাত্মিক উন্নতির আকাঙ্ক্ষাই ছিল বেশী—এঁরা ছিলেন উনবিংশ শতাব্দীর বিরাট আধ্যাত্মিক আন্দোলনের হোতাদের পূর্বাচার্য। এই সময় ভারতে সমাজের সর্বস্তরে ব্যাধি প্রবেশ ক'রে তাকে অন্তঃসারশূন্য করে দিয়েছিল। ধর্ম যে ভারতের মেরুদণ্ড—একথা সংস্কারকগণের অনেকেই ভুলে গিয়ে শুধুই সংস্কার করতে এগিয়ে এসেছিলেন। এই জন্যই হিন্দুর কৃষ্টি ও ধর্মবিশ্বাসের দিকে মোড় ফিরাবার প্রয়োজন হল।

### সৃজনক্ষম শক্তি

ভারতে সৃজনীশক্তির কোনকালে অভাব দেখা যায়নি—এখনও এখানে এ শক্তির অভাব নেই। সত্যই নানাক্ষেত্রে এখানে এখনও অগণিত বিভিন্নমুখী সৃজনী শক্তি কাজ করে চলেছে। এই সমস্ত শক্তির একটি কেন্দ্র হলেন শ্রীরামকৃষ্ণ—তাঁর আলোক-বর্তিকায় পথ পেয়েছে লক্ষ লক্ষ লোক জীবনের জয়যাত্রায়। তাঁর পূর্ববর্তী শক্তিমান্ পুরুষ

অনেকে ছিলেন কিন্তু প্রেম ও নিঃস্বার্থতায় এবং ভারতীয় কৃষ্টি, বিশ্বাস ও ঐতিহ্যের পুনরুজ্জীবনে এই মহাপুরুষের সমকক্ষ আর কেহ ছিলেন না।

যাঁরা রামকৃষ্ণমিশনে নিজেদের উৎসর্গ করছেন তাঁর শক্তির প্রকাশ এখনও তাঁদের মধ্য দিয়ে হচ্ছে। তাঁর কাজ সুন্দরভাবে এঁরা করে চলেছেন। ১৯৫০ সালে ভারতের প্রধান মন্ত্রী শ্রীনেহেরু রেঙ্গুণে রামকৃষ্ণমিশন চিকিৎসালয়ের নূতন একটি শাখার উদ্বোধন উপলক্ষ্যে বলেছিলেন—সৎকাজের জন্য প্রচারের প্রয়োজন হয় না। এর জন্য অর্থ আপনাথেকেই আসে—এইকথা রামকৃষ্ণমিশনের প্রতি দৃষ্টিপাত করলেই বুঝা যায়। বহুসমস্যা-কণ্টকিত বর্তমান জগতে এই ধরণের কাজ সমাদৃত হচ্ছে—ইহা বাস্তবিকই আশার কথা।

এইরূপ বলা হয়-আধুনিক সভ্যতা দয়া, মানবিকতা, বিচারশীলতা, সহিষ্ণুতা, সাম্য এবং প্রকৃত স্বাধীনতার দিকে অগ্রসর হচ্ছে। আমরা সকলেই শান্তি, গণতন্ত্র, ও জনকল্যাণের জন্য আকাঙ্ক্ষিত। পরমত-সহিষ্ণুতা ও সাম্য নিয়েই গণতন্ত্র। ক্ষমতা ও সহনশীলতার বাণী হল শ্রীরামকৃষ্ণ উপদেশের অন্যতম বৈশিষ্ট্য। সাধারণ মানুষের ধারণার অতীত ভিন্ন একটি রাজ্যে উচ্চতম স্তরে অবস্থান করলেও বিশ্বভ্রাতৃত্ব ও সহিষ্ণুতার বাণী শ্রীরামকৃষ্ণের শ্রীমুখ থেকে নিঃসৃত হত। ইহা বাস্তবিকই বিস্ময় উৎপাদন করে।

## ( ২ )

## ডি সেনানায়ক

[ গত বৎসর সিংহলস্থ কাতারাগামা নামক স্থানে শ্রীরামকৃষ্ণমিশন মডম্-( ধর্মশালা ) উদ্বোধন উপলক্ষ্যে সিংহল রাজ্যের তৎকালীন প্রধান মন্ত্রীর ভাষণ হইতে সঙ্কলিত ]

রামকৃষ্ণ মিশনের একনিষ্ঠ পবিত্র সেবাধর্মের আর একটি নিদর্শন—এই সুন্দর গৃহটির উদ্বোধন করিবার সুযোগ লাভে আমি আজ গৌরবান্বিত। একথা সর্বজনবিদিত যে পার্থিব জীবনে অবসাদপ্রাপ্ত সহস্র সহস্র তীর্থযাত্রী চিত্ত-সান্ত্বনা এবং আধ্যাত্মিক-সহায়তার আকাঙ্ক্ষী হইয়া ভগবান স্কন্দ (কার্তিকেয়)কে শ্রদ্ধা জ্ঞাপন করিতে এবং কয়েকজন মহানুভব দাতার বদান্যতায় নির্মিত এই ধর্মশালার সেবা গ্রহণ করিতে এই পবিত্র প্রাচীন স্থানটিতে আসিয়া থাকে। রামকৃষ্ণ মিশনের প্রতি এবং এই ধর্মস্থানের সংস্কারে যাঁহারা দান করিয়াছেন, তাঁহাদেরও প্রতি আমাদের সকলের কর্তব্য কৃতজ্ঞতা প্রকাশ করা।

সহস্র সহস্র মানুষ ধর্ম-শ্রেণী-মতবাদ-বর্ণ-সম্প্রদায় নির্বিশেষে এখানে বন্ধুভাবে এবং সমযোগে আসিতেছে তাহাদের অন্তরের ভক্তি নিবেদনের উদ্দেশ্যে—এই দৃশ্যটিই এই পবিত্র স্থানের একটি অপূর্ব মনোরম বৈশিষ্ট্য। নানা ধর্মের, বিভিন্ন জাতির ও সম্প্রদায়ের লোকেরা আমাদের এই ক্ষুদ্র দ্বীপে পরস্পর বন্ধুতা এবং ঐক্যসূত্রে আবদ্ধ হইয়া বাস করিতেছে—ইহা যে আমাদের খুবই আনন্দের ও গর্বের বিষয় তাহা যেন আমরা অনুধাবন করি। আমরা সত্য সত্যই বলিতে পারি যে কাতারাগামার সমন্বয়-চেতনা আমাদের সমগ্র দেশের সাধারণ জীবনে ব্যাপ্ত হইয়া রহিয়াছে। যে সমস্ত বাধাবিঘ্ন এবং পরীক্ষা আজ জগতকে আঘাত হানিয়া চলিয়াছে, উহার দিকে একবার দৃষ্টিপাত করিলে আমরা বুঝিতে পারিব যে, কাতারাগামার এই ঐক্য-চেতনা এবং এই মিশনের প্রতিষ্ঠাতা শ্রীরামকৃষ্ণদেবের সমন্বয়বাণী আজ আমাদের অমূল্য সম্পদ।

আমাদের চতুর্দিকে আমরা দেখিতে পাইতেছি মতের অমিল, অনৈক্য, ঘৃণা এবং ঐ অসামঞ্জস্যেরই বহুবিধ প্রকাশ। বিভিন্ন পদার্থে একত্বের অনুভবই ছিল শ্রীরামকৃষ্ণ-উপদেশের একটি প্রধান বাণী। দুর্ভাগ্যের বিষয় জগৎ আজ যে রোগে প্রপীড়িত তাহা হইতেছে, ভিন্ন ভিন্ন বিষয়ে অনৈক্যের উপরই ঝোঁক দেওয়া—উহা ধর্মের বিষয়ই হউক,

কিংবা সংস্কৃতি, রাজনীতি, অর্থনীতি অথবা সামাজিক বিষয়েই হউক। সর্বাঙ্গীণ সমতা এবং একতার বৃহৎ ক্ষেত্রের দিকে আমাদের যেন লক্ষ্য নাই। অতএব বর্তমান সময়ে জগতে সত্যকার যে বাণীর একান্ত প্রয়োজন, রামকৃষ্ণ মিশন তাহাই জগতকে দিবার প্রচেষ্টা করিয়া চলিতেছেন। কাতারাগামায় উৎসব-কালেই যে কেবলমাত্র উক্ত বাণীর প্রকাশ দেখা যায় তাহা নহে, উহার স্থায়িত্ব সমভাবে বর্ষব্যাপী বিদ্যমান। সারাবৎসরই বিভিন্ন ধর্মমতের, এবং নানা সম্প্রদায়ের সহস্র সহস্র ভক্তবৃন্দ আসিয়া থাকেন এই পবিত্র স্থানটিতে তাঁহাদের শ্রদ্ধা নিবেদন করিতে। এই মিলনের ভাবটি শক্তির পর শক্তি লাভ করিয়া চলুক এবং উন্নত করুক আমাদের এই পবিত্র দ্বীপটিকে। আমি দৃঢ় বিশ্বাস পোষণ করি যে, ইহার গতি এইখানেই ব্যাহত হইবে না। আমার আশা—ক্ষুদ্র কিন্তু পবিত্র এই দ্বীপটি জগতকে ঐ সমন্বয়ের বাণী দানে সমর্থ হইবে।

( ৩ )

## শ্রীএম্ পতঞ্জলি শাস্ত্রী

( সুপ্রীম কোর্টের ভূতপূর্ব প্রধান বিচারপতি )

[ মাদ্রাজ শ্রীরামকৃষ্ণ মঠে প্রদত্ত ভাষণ হইতে সঙ্কলিত ]

ধর্ম যে বর্তমানে অনাদৃত হইতেছে, তাহা আপনারা সকলেই জানেন। আমরা শ্রীগণেশ ও শ্রীকৃষ্ণ প্রতিমার প্রতি অবজ্ঞা প্রদর্শিত হইতে দেখিয়াছি। এইরূপ পরিস্থিতিতে বর্তমান সময়ের শ্রোতৃবৃন্দের নিকট শ্রীরামকৃষ্ণ পরমহংস কর্তৃক ব্যক্ত আধ্যাত্মিক সত্য সমূহ বহুল প্রচারিত হওয়া উচিত। রামকৃষ্ণ মিশনকে আমি তাঁহাদের সেবামূলক কর্মসূচীর সহিত এই প্রচারের কাজটির দিকেও বেশী জোর দিতে বিশেষ আবেদন করিতেছি।

শ্রীরামকৃষ্ণদেব ছিলেন সমন্বয়ের অবতার। তিনি যথার্থতঃ কিরূপে বিভিন্ন ধর্মসম্বন্ধে বহু বিচিত্র অতীন্দ্রিয় জ্ঞান লাভ করিয়াছিলেন, তাহা আমরা সকলে শুনিয়াছি। তিনি যীশুখ্রীষ্টকে প্রত্যক্ষ করিয়াছেন—ইহা অনুভব করিলেন এবং যিনি ইসলামের একমাত্র পরমেশ্বর তাঁহাকেও তিনি আপন সাধনা দ্বারা অনুভব করিয়াছিলেন ও এইরূপেই অন্যান্য ধর্মের সত্যতা সম্বন্ধেও তাঁহার যথাযথ উপলব্ধি হইয়াছিল। সব পথ সেই একই ভগবানে লইয়া যায়—এই উক্তির সত্যতা তিনি আপনার জীবনে দেখাইয়া গিয়াছেন। শ্রীকৃষ্ণ অর্জুনকে বলিয়াছিলেন—

"যেরূপে যে জন মম করেন সাধন,
সেরূপে সে জন মম পান দরশন।"

এই সত্যকে কেবল আবৃত্তি করাতে, লোক সমক্ষে যত্র তত্র শুধু প্রচার করাতেই যে, শ্রীরামকৃষ্ণদেবের বিরাট সাফল্য তাহা নহে, বরং নিজ জীবনে তিনি উহা অনুভব করিয়াছিলেন। তাঁহার উক্তির প্রমাণ তিনি নিজেই। এই সত্যটি সকলকে উপলব্ধি ও বাস্তবক্ষেত্রে অনুসরণ করিতে হইবে। বিদ্যালয়-গুলিতে আমরা ধর্মশিক্ষার বিপক্ষে বহু অনুযোগ শুনিয়া থাকি। বলা হয় যে, আমাদের রাষ্ট্র ধর্মনিরপেক্ষ। ইহা এই হিসাবে ধর্মনিরপেক্ষ যে, রাষ্ট্রপরিচালিত বিদ্যালয়গুলিতে বা রাষ্ট্র কর্তৃক অর্থ-সাহায্য-প্রাপ্ত বিদ্যালয়গুলিতে অন্য ধর্মকে ছোট করিয়া কোন বিশেষ ধর্মকে প্রাধান্য দেওয়া চলিবে না। কোন বিশেষ ধর্মের উন্নতি, প্রচার বা প্রতিষ্ঠা-ব্যাপারে আমাদের রাষ্ট্রের কোন সম্বন্ধ নাই। সেই হিসাবে এই রাষ্ট্র যে ধর্মনিরপেক্ষ, তাহাতে কোন সন্দেহ নাই। আমাদের সংবিধানে এই প্রকারের ধর্মশিক্ষা দানের স্থান নাই, কিন্তু ইহার আর একটি দিক আছে। যথা, শ্রীরামকৃষ্ণ-জীবনের সত্যসমূহ ছাত্রগণকে শিখাইতে কোন বাধা নাই। সেগুলিকে কোন বিশেষ ধর্মমতের বলা যায় না। তিনি নিজে সকল ধর্মের সত্য অনুভব করিয়াছিলেন। অতএব ছাত্রদিগকে শ্রীরামকৃষ্ণের জীবন ও শিক্ষা

সম্বন্ধে বলিলে ধর্ম-সম্বন্ধে বৈষম্যমূলক ব্যবহার করা হইতেছে বলা যায় না। আমার মতে, ধর্ম-নিরপেক্ষতার ভিত্তিতে বিনা বাধায় এরূপ ধর্মশিক্ষা দেওয়া যায়, যে হেতু ইহার ফলে নির্দিষ্ট কোন ধর্মানুসরণকারীদিগের ধর্মবিশ্বাসে হস্তক্ষেপ করা হয় না। আমাদিগের চারিদিকে ধর্ম ও নাস্তিকতার যে ক্রমবর্ধমান প্রবাহ দৃষ্ট হইতেছে, তাহার উচ্ছেদ-কল্পে, বিদ্যালয়গুলি তাহাদেরই সুবিধার্থে শ্রীরামকৃষ্ণের বাণী ও শিক্ষা হইতে উপদেশ দিতে পারেন বলিয়া আমি মনে করি।

# পত্র

(১)

[ স্বামী রামকৃষ্ণানন্দকে লিখিত ]

Paris
July 28, 1908

ভাই শশী,

তোমার ৯ই তারিখের ভালবাসাপূর্ণ পত্রখানি পাইয়া পরম আনন্দিত হইলাম। তুই ভাই ধন্য। শ্রীশ্রীঠাকুরের শক্তি তোমার ভিতর হইতে প্রকাশ হইতেছে। Bangaloreএ মঠ হইতেছে শুনিয়া কত আনন্দ হইল, তাহা লিখিয়া জানাইতে পারি না। পূজনীয় মাধব রাওকে আমার যথেষ্ট ভালবাসা ও শুভেচ্ছা দিও এবং নারায়ণ আয়েঙ্গার ও ডাক্তার প্রভৃতিকে আমার ভালবাসা ও শুভেচ্ছা দিও। মিস্ গ্লেনের শরীর খারাপ হইয়াছে শুনিয়া দুঃখিত হইলাম। কি কারণে আমি তাঁহার উপর রুষ্ট হইব, বল। তিনি ঠাকুরের আশ্রিত, ৺ঠাকুর তাঁহাকে যেমন চালাইতেছেন তিনি তেমনি চলিতেছেন, ইহাই আমার বিশ্বাস ও ধারণা। "দোষ ও কারু নয় গো মা।" তাঁহাকে ঠাকুর সৎপথে চালান এবং পরম শান্তিতে রাখুন, ইহাই আমার প্রার্থনা। তুমি তাঁহাকে আমার love and best wishes দিও।

তুমি শুনিয়া থাকিবে যে, Tiger Mahatma চারিমাস কঠিন পরিশ্রমের সহিত কারারুদ্ধ হইয়াছে। এই clipping (সংবাদপত্রের অংশ) পাঠে সমস্ত খবর পাইবে। এবং মাদ্রাজে সমস্ত কাগজে ছাপাইয়া দিও যে, উহার সহিত আমাদের কোন সংস্রব নাই ইত্যাদি।

লণ্ডনে Vedanta Society স্থাপিত করিয়াছি এবং এখানেও একটি খুলিবার চেষ্টা করিতেছি। আগষ্টমাসে নিউইয়র্কে ফিরিয়া যাইব। এই পত্রের উত্তর নিউইয়র্কে পাঠাইও। * * * আশা করি তোমার শরীর ভাল আছে। আমার ভালবাসা ও সাষ্টাঙ্গ জানিও এবং আমাকে আশীর্বাদ করিও —ইতি

দাসানুদাস
অভেদানন্দ

(২)

[ স্বামী রামকৃষ্ণানন্দকে লিখিত ইংরেজী পত্রের অনুবাদ ]

Hotel Ste Anne
10, Rue Ste Anne
(Avenue De L' opera)
Paris
April 29th, 1909

ভাই শশী,

আমি তোমার দুইখানা ভালবাসাপূর্ণ চিঠি পাইয়াছি; এইগুলি নিউইয়র্ক হইতে এখানে ফেরত পাঠান হইয়াছে। গত তিন সপ্তাহ যাবৎ আমি

বক্তৃতা দিতেছি ও ক্লাশ চালাইতেছি। এইসব কাজ বেশ কৃতকার্যতার সহিত চলিতেছে। আমেরিকাবাসীদের মধ্যে অনেক বিশিষ্ট ব্যক্তি এবং ইংরেজীভাষী অনেক ফরাসী ব্যক্তি বেদান্তের শিক্ষার প্রতি আগ্রহান্বিত। তাঁহারা আমার প্রাণায়াম প্রভৃতির ক্লাশে যোগদান করিতেছেন।

লণ্ডনে আমার স্বাস্থ্য ভাল ছিল না; আমি এখানে একটু বিশ্রামের জন্য আসিয়াছিলাম। কিন্তু লোক আমাকে এত বেশী চায় যে, আমি যেখানেই যাই একেবারেই কোন বিশ্রাম পাই না।

আগামী সপ্তাহে আমি লণ্ডনে যাইব আশা করি; ওখানে আমার বক্তৃতা ও ক্লাশ শেষ করার ইচ্ছা। তারপর নিউইয়র্কে ফিরিয়া যাইব; সেখানে কিছু দিন থাকিব এবং কয়েকটি বক্তৃতাও দিব।

ভাবি, আমার ভাব-অনুসারে কাজ করিবে, আমার অনুগত হইয়া চলিবে এমন দুই তিন জন সাধু যদি পাইতাম!

আমার ক্লাশের একজন ছাত্র আমাদের ঠাকুরের বাণী বিশেষ কৃতিত্বের সহিত অষ্ট্রেলিয়া ও নিউজিল্যাণ্ডে প্রচার করিতেছে। সে বিভিন্ন স্থানে কেন্দ্রস্থাপনও করিতেছে।

লণ্ডনে স্থায়ী ভাবে থাকিবে ও আমার উপদেশ অনুসারে চলিবে এমন একজন সাধু আমার নিকট যদি পাঠাইতে পার, তাহা হইলে আমি তাহাকে আনন্দের সহিত লণ্ডন বেদান্ত সোসাইটীর অধ্যক্ষ নিযুক্ত করিব। কারণ, সব সময় আমি নিজে সেখানে থাকিতে পারিব না। নিউইয়র্ক বেদান্ত সোসাইটী আমাকে চাহিতেছে; যথাসম্ভব সত্বর সেখানে ফিরিয়া যাইতে বলিতেছে।

এখানে আমার ক্লাশের একজন ছাত্রী রহিয়াছে। সে সংসারের সব ত্যাগ করিয়াছে এবং ভারতবর্ষে যাইবার জন্য প্রস্তুত হইতেছে। মেয়েটি রামকৃষ্ণ-বিবেকানন্দের নিকট জীবন উৎসর্গ করিয়াছে। আশা করা করা যায় সে ব্যাঙ্গালোরের একজন ভাল কর্মী হইবে। তাহাকে বালিকাদের ও অন্যান্য মহিলাদের একজন সুদক্ষ শিক্ষয়িত্রী রূপে লাগানো যাইতে পারে।

আশাকরি তুমি সুস্থ এবং আনন্দেই আছ। আমাদের মহারাজকে আমার ভালবাসা ও দণ্ডবৎ দিবে ও নিজেও তাহা গ্রহণ করিবে। ইতি—

দাসানুদাস
অভেদানন্দ

( ৩ )

[ নিম্নের পত্রখানি ভগবান শ্রীরামকৃষ্ণদেবের অন্যতম সন্ন্যাসী-শিষ্য শ্রীমৎ স্বামী সুবোধানন্দ মহারাজের লিখিত ]

২১।৬।১২

পরম কল্যাণবর শ্রীমান—,

তোমার পত্র পাইয়া সংবাদ জ্ঞাত হইলাম। বাঁচা মরা ভগবানের হাত—মানুষ সহ্য করিতে জন্মিয়াছে—সুতরাং তাহাকে সহিতেই হইবে। অন্নজলের বরাত হইলে পুনরায় তোমাদের ওখানে যাওয়া যাইবে। আপাততঃ কোথাও বাহির হইবার তেমন ইচ্ছা নাই।

জগতে উপদেশ যথেষ্ট হইয়াছে—আর উপদেশে কি হয়, যদি পূর্বজন্মের সুকৃতি এবং ভগবানের কৃপা না থাকে? উপদেশ দেওয়া বড় সহজ কিন্তু পালন করিবার লোক পাওয়া দায়। তাই ঠাকুর বলিতেন "গুরু মিলে লাখ লাখ—চেলা না মিলে এক" অর্থাৎ উপদেশ সকলেই দিতে পারে—পালন করিতে সকলেই নারাজ। যাহা হউক তোমরা ভাল হয়ে দিন দিন উন্নতি কর, ইহা সকলের ইচ্ছা। তোমরা আমাদের ভালবাসাদি জানিবে। এখানকার সকলে ভাল। তোমাদের মঙ্গল সংবাদ মাঝে মাঝে দিও। ইতি—

স্নেহানুরক্ত
সুবোধানন্দ

( ৪ )

প্রিয়—, ১১।৪।১৩

আজ তোমার পত্র পাইলাম। সুরেন্দ্র বাবু নিউমোনিয়া রোগে ইহলোক ত্যাগ করিয়া গেলেন, শুনিয়া অত্যন্ত দুঃখিত হইলাম, ধর্মসম্বন্ধে জানিবার জন্য, শিক্ষা করিবার জন্য তাঁর খুব একাগ্র চিত্ত ছিল; আমি যত তাঁকে দেখিয়াছিলাম বেশ ভালই মনে হইয়াছিল।

ভগবানের ইচ্ছা কখন কাকে কিরকম অবস্থায় রাখিবেন, তিনিই জানেন। সুরেন্দ্র বাবুর মতন লোক বেশী দিন থাকিলে কত লোকের কত উপকার হইত; সৎকার্য করিব, গরীবকে সাহায্য করিব এ ইচ্ছা তাঁর বরাবর ছিল। এখন ঠাকুরের কাছে প্রার্থনা করা তার ছেলেকে তিনিই আশ্রয় দিন এবং তাঁর কাছে কাছে রাখুন।

বিপদে, সম্পদে এক ভগবান ভিন্ন আর অন্য উপায় নাই; সকল সময় ভগবানকে স্মরণ করিবে, মনের দুঃখ কষ্ট তাঁকেই জানাবে, তিনিই সান্ত্বনা দিবেন। মাতা ঠাকুরানী এখন তাঁর দেশে জয়রামবাটী—সেইখানে শারীরিক ভাল আছেন।

* * *

তোমাদের

স্নেহাধীন

সুবোধানন্দ

# কাঁদি

অনিরুদ্ধ

হারায়নি যাহা হারানোর মতো তবুও আড়ালে রহে
সে-ধন বিরহে দু'চোখে আমার নিভৃত-অশ্রু বহে।
সেই প্রিয় লাগি চাহি পশ্চাতে যে-দিন সে কাছে ছিল
চাহি সম্মুখে এই বুঝি আসি হৃদয় পুরিয়া দিল।

স্বজন যাহারা কেহ নয় তবু পথ দিয়া যবে চলে
তাদের বেদনা কেমনে আমারে ভাসায় নয়ন-জলে।
কেমনে তখন ব্যথার সলিলে অহমিকা যায় গলি
নিখিল বিশ্ব পাই তো সমীপে আমারি আপন বলি।

মানুষ যখন স্বার্থ ভুলিয়া মানুষে বাসিল ভালো
জানিনা কখন সে-কথা স্মরণে আঁখিতে বাষ্প এলো।
মানুষের তরে মানুষের দয়া, ক্ষমা ও আত্মদান
যখনি শুনেছি আসিয়াছে বুকে উথল অশ্রু-বান।

দুর্জয় কোন্ লক্ষ্য সাধিতে যাত্রী চলেছে একা
সে যে গো চকিতে দিয়ে গেল মম সিক্ত লোচনে দেখা!
মানুষের মাঝে মানব-অতীত মহিমা যেমনি জাগে
অমনি তো কাঁদি, সে-ই মোর পূজা মানুষের অনুরাগে।

# মালদহে শ্রীমৎ স্বামী বিশুদ্ধানন্দজী

শ্রীবিমলকুমার ভট্টাচার্য

বেলুড় রামকৃষ্ণ মঠ এবং মিশনের সহাধ্যক্ষ পূজ্যপাদ শ্রীমৎ স্বামী বিশুদ্ধানন্দ মহারাজ পূর্ব পাকিস্তানের পথে গত ২২শে মার্চ মালদহে শুভ পদার্পণ করেন। মালদহের পল্লী-অঞ্চল, উত্তরবঙ্গের বিভিন্ন জেলা এবং কাটিহার প্রভৃতি স্থান হইতে বহুসংখ্যক নরনারী মালদহে আগমন করিয়া স্থানীয় শ্রীরামকৃষ্ণ আশ্রমে তাঁহার পুণ্য সান্নিধ্যলাভ এবং উপদেশাবলী-শ্রবণে কৃতার্থ হইয়াছিলেন।

তিনি সপ্তাহে তিন দিন সান্ধ্য ভজনাদির পর আশ্রম-প্রাঙ্গণে ধর্মবিষয়ক ভাষণ দেন এবং প্রসঙ্গক্রমে বেদান্ত, গীতা ও পুরাণ হইতে শিক্ষণীয় বিষয়গুলি প্রাঞ্জল ও মর্মস্পর্শী ভাবে আগ্রহান্বিত শ্রোতৃবৃন্দের সমক্ষে উপস্থাপিত করেন। তাঁহার উপদেশাবলী-শ্রবণে মাতৃজাতির মধ্যেও সমধিক আগ্রহ পরিলক্ষিত হয়।

২৪শে মার্চ তাঁহার বক্তৃতার প্রসঙ্গ ছিল শ্রীরামকৃষ্ণ-কথামৃত। তিনি বলেন, সমগ্র কথামৃত বিশ্লেষণ করিলে তাহাতে ঠাকুরের দুইটি প্রধান নির্দেশ দেখা যায়: "এগিয়ে পড়ো" এবং "ডুব দাও"। ঠাকুরের শ্রীমুখকথিত কাঠুরিয়ার গল্প উদ্ধৃত করিয়া বক্তা বলেন, আধ্যাত্মিক উন্নতির পথে অগ্রসর হইতে হইবে এবং হৃদিরত্নাকরের অগাধ জলে ডুব দিয়া অমূল্য আধ্যাত্মিক রত্নরাজি আহরণ করিতে হইবে।

২৮শে এপ্রিলের ভাষণে বক্তা বলেন কথামৃত-কার মাষ্টার মহাশয় ঠাকুরের নিকট চারিটি প্রশ্ন জিজ্ঞাসা করিয়াছিলেন—ঈশ্বরে কিরূপে মন হয়? সংসারে কি ভাবে থাকা কর্তব্য? ঈশ্বরকে দর্শন করা যায় কিনা? মনের কি অবস্থা হইলে ঈশ্বরদর্শন হয়? সহাধ্যক্ষ মহারাজ এই দিন এবং তাঁহার পরবর্তী ভাষণগুলিতে ক্রমে ক্রমে ঠাকুর এই প্রশ্নগুলির যে সকল উত্তর দিয়াছিলেন তদ্বিষয়ে আলোচনা করেন। তিনি বলেন—লজ্জা, ঘৃণা, ভয়, জাত্যভিমান প্রভৃতি অষ্টপাশ সংসারী জীবকে বজ্রবন্ধনে আবদ্ধ করিয়া রাখিয়াছে। অহঙ্কার আধ্যাত্মিক রাজ্যে প্রবেশের পথে একটা একান্ত প্রতিবন্ধক। অষ্টপাশ ছিন্ন করিতে পারিলে তবেই শান্তির অধিকারী হওয়া যায়। পঞ্চবটীতে ঠাকুর বস্ত্র ও উপবীত ত্যাগ করিয়া বালকভাব লইয়া ঈশ্বরচিন্তা করিতেন। যীশুখ্রীষ্টও বলিয়াছেন "Except ye be converted and become as little children ye cannot enter into the kingdom of heaven"..."The kingdom of heaven is revealed unto the babes but is hidden from the wise and the prudent."

২রা এপ্রিলের ভাষণে পূজনীয় সহাধ্যক্ষ মহারাজ বলেন—মন স্বভাবতই চঞ্চল। গীতায় শ্রীভগবান মনকে চারটি বিশেষণে বিশেষিত করিয়াছেন—চঞ্চল, প্রমাথী, বলবৎ এবং দৃঢ়। বাসনামদিরা-পানে এই চাঞ্চল্য প্রতিনিয়ত বৃদ্ধি পাইতেছে। মনের অবস্থা আচার্য বিবেকানন্দ-বর্ণিত সেই ভূতাবিষ্ট বানরের মতো যাহাকে একই কালে কতকটা সুরাপান করাইয়া দেওয়া হইয়াছিল এবং যাহার লাঙ্গুলে বৃশ্চিক দংশন করিয়াছিল। গীতা এবং সাঙ্খ্যশাস্ত্রে বলা হইয়াছে যে, অভ্যাস এবং বৈরাগ্যের দ্বারা মনকে আয়ত্তে আনয়ন করিতে হয়। নিত্য একটা জিনিস সাধন করিলে অভ্যাস হয়। বৈরাগ্যের অর্থ ভোগবাসনায় বিতৃষ্ণা। সমস্ত বিষয়েই সাধন প্রয়োজন। যন্ সাধন্ তন্ সিদ্ধি। পুরুষকার (অভ্যাস এবং সাধন), দেব

(ঈশ্বরের কৃপা) এবং কাল (সময়)—এই তিনটি যখন একই সঙ্গে অনুকূল মূর্তিতে উপস্থিত হয় তখনই সিদ্ধিলাভ ঘটে। তবে প্রথমে পুরুষকারের বিশেষ প্রয়োজন

আচার্য শঙ্কর বলিয়াছেন, জগতে এই তিনটি জিনিসের সমন্বয় বড় দুর্লভ—মনুষ্যত্ব, মুমুক্ষুত্ব এবং মহাপুরুষসংসর্গ। অত্যল্প কাল মাত্র বশিষ্ঠের সান্নিধ্যলাভের ফলে অভিমানী বিশ্বামিত্র ব্রাহ্মণের ধর্ম ক্ষমা ও দয়া শিক্ষা করিয়া ক্ষত্রিয় হইতে ব্রহ্মর্ষিতে রূপান্তরিত হইয়াছিলেন। বক্তা সাধুসঙ্গ করার উপর বিশেষ গুরুত্ব আরোপ করেন। সাধুসঙ্গ করিলে ঈশ্বরে মন ও শ্রদ্ধা হয়।

৪ঠা এপ্রিলের ভাষণে সহাধ্যক্ষ মহারাজ বলেন, ধর্ম কেবল আনুষ্ঠানিক ব্যাপার নয়, ধর্ম আস্বাদনের বস্তু। অনুভূতি না থাকিলে ধর্ম শুষ্ক হইত। কেবলমাত্র শাস্ত্রাদি-অধ্যয়নে ধর্ম বুঝা যায় না। মৈত্রেয়ী উপনিষদে তাহা তীর হইতে জলে প্রতিবিম্বিত ফল-সম্ভোগের সহিত তুলিত হইয়াছে।

ঈশ্বর অনন্ত, সুতরাং সাধক অনন্ত এবং ঈশ্বরলাভের পথও অনন্ত। ঠাকুরের সাধনান্তে বিভিন্ন সম্প্রদায়ের ধর্মপিপাসু ব্যক্তিগণ তাঁহার নিকট ছুটিতেন এবং তাঁহার অনুভূতির বিষয়-শ্রবণে বিস্ময়াবিষ্ট হইতেন। সত্য এক, কিন্তু সেই একই সত্যকে এত বিবিধভাবে দর্শন এবং অনুভূতি ঠাকুর ব্যতীত আর কোনো ধর্মাচার্য এ পর্যন্ত করেন নাই। তাঁহার বিচিত্র প্রত্যক্ষানুভূতির সম্মুখে সম্প্রদায়গত বাদবিসংবাদ স্তব্ধ হইত। তিনি সমগ্র হস্তীটাকে দেখিয়াছিলেন। সেইজন্যই তিনি জগদ্‌গুরু। যে কোনো ধর্মাবলম্বী ব্যক্তি তাঁহার নিকট যাইত, ঠাকুর তাহাকে তাহার নিজ ধর্মের রঙে রাঙাইয়া দিতেন।

পুরাকালে যাজ্ঞবল্ক্য বলিয়াছিলেন, ভোগের মধ্য দিয়া অমৃতত্ব লাভ করা যায় না। নবযুগে ঠাকুর-স্বামীজী সেই একই অমৃতত্বের পথ নির্দেশ করিয়াছেন। ইহা ত্যাগের পথ। আমরা খাপ-খাওয়ানোর—compromiseএর চেষ্টা করি, কিন্তু তাহাতে কার্যোদ্ধার হয় না।

১১ই এপ্রিল সহাধ্যক্ষ মহারাজ শ্রীমার সম্বন্ধে আলোচনা-প্রসঙ্গে বলেন:—মার অহৈতুকী ভালবাসা মুখে ব্যক্ত করা যায় না। তিনি শ্রীজয়রামবাটীতে প্রথম মার শ্রীচরণ দর্শন করিয়াছিলেন। সাক্ষাৎমাত্রই করুণাময়ী সম্পূর্ণ অপরিচিত তাঁহাকে অজস্র স্নেহবর্ষণে যে ভাবে কৃতার্থ করিয়াছিলেন বক্তা তাহার কিঞ্চিৎ আভাস দেন। বাঙ্গালোর আশ্রমে অবস্থানকালে সমাধিস্থা শ্রীমা একদিন বরাভয়করা মূর্তিতে দক্ষিণদেশীয় দর্শনার্থীদের কৃপা করিয়াছিলেন। বক্তা সেই সময় উপস্থিত ছিলেন। দক্ষিণদেশীয় ভাষায় কথা বলিতে পারেন না বলিয়া শ্রীমা খেদপ্রকাশ করেন। কিন্তু তথাকার ভক্তগণ তাঁহার দর্শনমাত্রেই কৃতকৃতার্থ হইয়া যাইতেন।

সহাধ্যক্ষ মহারাজ বলেন—ঠাকুর শ্রীমার সহিত তিনটি ভাবে অভিনয় করিয়া গিয়াছেন। প্রথম ভাব—শ্রীমা পতিব্রতা স্ত্রী। দ্বিতীয় ভাব—মা অনুগতা শিষ্যা। ঠাকুর তাঁহাকে আধ্যাত্মিক রাজ্যে অগ্রগতি-সম্বন্ধে উপদেশ করিয়াছেন। তৃতীয় ভাব—মা সাক্ষাৎ জগদম্বা, ঠাকুরের ইষ্ট। আবার এই ভাবেই ঠাকুর শ্রীমাকে বলিয়াছিলেন, "যে মা মন্দিরে, যে মা এই শরীরের জন্ম দিয়েছেন—সম্প্রতি নহবতে, তুমি আমার সেই মা আনন্দময়ী।" আবার শ্রীমা ঠাকুরকে তিন ভাবে দেখিতেন। ঠাকুর কাশীপুর উদ্যানবাটীতে যখন লীলাসংবরণ করেন তখন "মা কালী, তুমি আমাকে ছেড়ে কোথায় গেলে গো" বলিয়া মা উচ্চৈঃস্বরে ক্রন্দন করিয়াছিলেন। এইটি প্রথম ভাব। মার দ্বিতীয় ভাব—ঠাকুর তাঁহার গুরু। তৃতীয় ভাব—মা ঠাকুরের পতিব্রতা সহধর্মিণী। সংসার-রঙ্গমঞ্চে ঠাকুর এবং মার এই অভিনয় কামগন্ধহীন, একান্ত নিঃস্বার্থ

এবং অভূতপূর্ব। এমন নিখুঁত অভিনয় অদ্যাপি আর হয় নাই এবং ভবিষ্যতে কখনও হইবে কিনা বলা যায় না।

ঠাকুরের লীলাসংবরণের পর চৌত্রিশ বৎসর বিশ্বজননীরূপে মা রঙ্গমঞ্চে অবস্থান করত ঠাকুরেরই কাজ করিয়া গিয়াছেন। জাতিধর্মবর্ণনির্বিশেষে তিনি বিশ্বের অগণিত নরনারীর সর্ববিধ মঙ্গল সাধন করিয়াছেন।

উপসংহারে সহাধ্যক্ষ মহারাজ বলেন—এখন ঠাকুর ও মায়ের যুগ। আমাদের সেই ভাবে জীবন গঠন করিতে হইবে। মায়ের একটি উপদেশ তিনি প্রত্যহ চিন্তা করেন। লীলাসংবরণের পূর্বে অন্নপূর্ণার-মা নাম্নী একটি ভক্ত মেয়েকে শ্রীমা বলিয়াছিলেন, "যদি শান্তি চাও মা, কারও দোষ দেখ না, দোষ দেখবে নিজের। জগৎকে আপনার করে নিতে শেখ। কেউ পর নয় মা, জগৎ তোমার।"

বিশ্বজননীর এই মহান্ অন্তিম উপদেশের ব্যাখ্যাপ্রসঙ্গে সহাধ্যক্ষ মহারাজ বলেন: নিম্ব-বৃক্ষের সকলই তিক্ত, কিন্তু মৌমাছি নিমফুল হইতেও কিঞ্চিৎ মধু আহরণ করিয়া লয়। তেমনি, সংসারে বিভিন্ন প্রকৃতির লোক আছে বটে, কিন্তু সকলেই মায়ের সন্তান এবং প্রত্যেকের মধ্যে একই ঈশ্বরীয় সত্তা বর্তমান জানিয়া সকলকেই আপনার জ্ঞান করিতে হইবে।

* * *

শ্রীমৎ স্বামী বিশুদ্ধানন্দজী মহারাজের ইহা মালদহে দ্বিতীয় শুভাগমন।

# একটি দিনের স্মৃতি

## শ্রীতারকনাথ রায়

[ কর্মজীবনে বাঙলার বিভিন্ন স্থানে জেলাশাসক, ৭৬ বৎসর বয়স্ক প্রবীণ লেখকের বহু পত্রিকায় প্রকাশিত দার্শনিক তথ্যপূর্ণ প্রবন্ধাবলীর সহিত বাঙলার পাঠকসমাজ সুপরিচিত। "পাশ্চাত্ত্য দর্শনের ইতিহাস" ( তিন খণ্ড ) তাঁহার দার্শনিক প্রতিভার সম্যক্ পরিচয় প্রদান করে।—উঃ সঃ ]

জীবন সায়াহ্নে উপনীত হইয়া যখনই অতীতের দিকে দৃষ্টি নিক্ষেপ করি তখনই একটি দিনের স্মৃতি উজ্জ্বল হইয়া আবির্ভূত হয়। সে দিন স্বামী বিবেকানন্দের চরণ তলে উপবিষ্ট হইয়া এক ঘণ্টার অধিককাল তাঁহার অমৃতায়মান বচন-রাজি শুনিবার সৌভাগ্য আমি লাভ করিয়াছিলাম।

১৮৯৯ সালের কথা। তিন বৎসর পূর্বে ১৮৯৬ সালে এন্ট্রেন্স্ পাস করিয়া কলেজে পড়িতে কলিকাতায় আসিয়াছিলাম। সিকাগো ধর্মসভায় এক অখ্যাত অজ্ঞাত হিন্দু সন্ন্যাসীর বিজয়বার্তা সংবাদপত্রে পড়িয়াছিলাম। তারপরে সমগ্র আমেরিকায় স্বামীজীর বিপুল অভ্যর্থনার সংবাদও ভারতের সকল সংবাদপত্রেই প্রকাশিত হইয়াছিল। এক দিন সংবাদ আসিল, স্বামীজী দেশে ফিরিতেছেন। তাঁহার অভ্যর্থনার জন্য মাদ্রাজ ও কলিকাতায় আয়োজন হইতে লাগিল। রাজা বিনয়কৃষ্ণ কলিকাতায় অভ্যর্থনা সমিতির সম্পাদক অথবা সভাপতি হইয়াছিলেন। যে দিন স্বামীজী শিয়ালদহ আসিয়া পৌছেন, সে দিন দলে দলে লোক তাঁহাকে দেখিবার জন্য শিয়ালদহ ষ্টেশনে গিয়াছিল। আমিও গিয়াছিলাম। এক সুশোভিত গাড়ীতে স্বামীজীকে উঠাইয়া কয়েকজন উৎসাহী

যুবক গাড়ী টানিয়া লইতেছিলেন। স্বামীজী গাড়ীর উপর দাঁড়াইয়া যুক্তকরে উভয় পার্শ্বের অগণিত জনসংঘের অভ্যর্থনা স্বীকার করিতেছিলেন। দেখিলাম, হ্যারিসন রোডের উপরের এক দ্বিতল গৃহের বারান্দায় দাঁড়াইয়া এক জটাধারী সন্ন্যাসী উভয় বাহু উত্তোলন করিয়া স্বামীজীকে আশীর্বাদ করিলেন; এবং স্বামীজী তাঁহার দিকে চাহিয়া তাঁহাকে প্রণাম করিলেন। অনুসন্ধানে জানিলাম, জটাধারী শ্রীমৎ বিজয়কৃষ্ণ গোস্বামী। ইহার পরে শোভাবাজার রাজবাটীতে যে বিরাট জনসভায় স্বামীজীকে অভিনন্দন দেওয়া হয়, সে সভায় আমি উপস্থিত ছিলাম; কিন্তু দূর হইতে স্বামীজীর বক্তৃতা শুনিতে পাই নাই। ষ্টার থিয়েটারে ও আরও দুই এক স্থলে স্বামীজীর বক্তৃতা শুনিয়াছিলাম; কিন্তু ভাল বুঝিতে পারি নাই। দক্ষিণেশ্বরে এক উৎসবে গিয়া স্বামীজী স্বহস্তে সাধু সন্ন্যাসীদিগকে খাওয়াইতেছেন, দেখিয়াছিলাম। কিন্তু স্বামীজীর সহিত কথা বলিবার সুযোগ কোথাও পাই নাই।

সে সুযোগ পাইয়াছিলাম দেওঘরে। ১৮৯৯ সালে বায়ুপরিবর্তনের উদ্দেশ্যে দেওঘরে গিয়া শুনিলাম স্বামীজী তখন তথায় অবস্থান করিতেছেন। একদিন সকালে তাঁহার বাসায় উপস্থিত হইয়া শুনিতে পাইলাম, দ্বিতলে বসিয়া কে উদাত্ত স্বরে গীতা পাঠ করিতেছেন। নিম্নে অপেক্ষা করিতে লাগিলাম। কিছুক্ষণ পরে স্বামীজী খড়ম পায়ে নামিয়া আসিলেন। ক্ষণকাল অপলক নয়নে মুখের দিকে চাহিয়া রহিলাম। মনে আছে, বঙ্গবাসী পত্রিকায় স্বামীজীকে অহিন্দু বলিয়া প্রতিপন্ন করিবার চেষ্টা হইয়াছিল। শাস্ত্রবচন উল্লঙ্ঘন করিয়া যিনি শূদ্র হইয়াও সন্ন্যাস অবলম্বন করিয়াছিলেন, এবং সমুদ্রপারে ইয়োরোপ ও আমেরিকায় গমন করিয়া অহিন্দু-স্পৃষ্ট অন্ন ভোজন করিয়াছিলেন, 'বঙ্গবাসী' তাঁহাকে হিন্দু বলিয়া স্বীকার করিতে কুণ্ঠিত ছিলেন। পড়িয়া স্বামীজীর হিন্দুত্ব-সম্বন্ধে আমার মনেও সন্দেহ জাগিয়াছিল। কিন্তু সেই প্রতিভাদীপ্ত মুখের দিকে চাহিবামাত্র সমস্ত সংশয় অপনীত হইল। মনে হইল আর্যসংস্কৃতি তাঁহার মধ্যে মূর্তি পরিগ্রহ করিয়াছেন। ভূমিষ্ঠ হইয়া প্রণাম করিলাম, এবং আদিষ্ট হইয়া উপবেশন করিলাম।

কি বলিব ভাবিতেছি। স্বামীজী জিজ্ঞাসা করিলেন, "কি জন্য এসেছ?" বলিলাম, "চরণ দর্শন কর্তে এসেছি।" স্মিত মুখে বলিলেন, "আর কিছু নয়?" কি বলিব? বলিলাম, "আপনার মুখে কিছু শুনিব ইচ্ছা আছে।" তখন নূতন দর্শন-শাস্ত্র পড়িতেছি। স্বামীজী পাশ্চাত্ত্য দেশে বেদান্ত-দর্শন প্রচার করিয়া আসিয়াছেন। জিজ্ঞাসা করিলাম, "পাশ্চাত্ত্য দার্শনিকদিগের মধ্যে কাহাকে আপনি সর্বশ্রেষ্ঠ মনে করেন?" হেগেলের দর্শন তখন আমাদের দেশের দার্শনিকদিগের মধ্যে প্রবল প্রভাব বিস্তার করিয়াছে। ভাবিয়াছিলাম, স্বামীজী হেগেলের নাম করিবেন। কিন্তু তিনি স্পিনোজাকে পাশ্চাত্ত্য দার্শনিকদিগের মধ্যে সর্বশ্রেষ্ঠ বলিলেন। স্পিনোজাও অদ্বৈতবাদী কিন্তু মায়াবাদী নহেন। জগৎ তাঁহার নিকট মায়া নহে, সত্য। স্বামীজীও জগৎকে অনিত্য বলিয়াছেন, মিথ্যা বলেন নাই।

আর একটি প্রশ্ন স্বামীজীকে জিজ্ঞাসা করিয়াছিলাম। না করিলেই ভাল করিতাম। কেননা, প্রশ্নটি করিবামাত্র স্বামীজীর মুখে বিরক্তির আভাস দেখিতে পাইয়াছিলাম। অবতারবাদের কোনও সুসংগত দার্শনিক ব্যাখ্যা আমি দেখিতে পাই নাই। যাঁহার ইচ্ছা ও বাস্তবের মধ্যে কোনও ভেদ নাই, যাঁহার ইচ্ছাই রূপগ্রহণ করিয়া আমাদের ইন্দ্রিয়গ্রাহ্য হয়, সমগ্র বিশ্বই যাঁহার ইন্দ্রিয়গ্রাহ্যরূপ, কোনও এক বিশেষ উদ্দেশ্য-সিদ্ধির জন্য তাঁহার এক বিশিষ্ট নররূপ ধারণ কিরূপে হইতে পারে, তাহা আমি কখনই বুঝিতে পারি নাই। জিজ্ঞাসা

করিলাম, "পরমহংসদেবকে আপনি কি অবতার বলিয়া বিশ্বাস করেন ?" বলিলেন, "বিশ্বাস করিতে বাধা কোথায় ? শ্রীকৃষ্ণ-সম্বন্ধে তো কত বিশ্রী কাহিনী বর্ণিত আছে। তাহা সত্ত্বেও তো তাঁহাকে আমরা অবতার বলিয়া বিশ্বাস করি। আর এই নিষ্কলঙ্ক-চরিত্র চিরব্রহ্মচারী, নিরক্ষর অথচ সর্বশাস্ত্র পারদর্শী করুণাময় ব্রাহ্মণকে অবতার বলিয়া বিশ্বাস করিতে বাধা কোথায় ?" বাধা ছিল আমার ঈশ্বর-সম্বন্ধীয় ধারণায়। কিন্তু আমি তাহা বলিলাম না।

ইহার পরে আমি আর কিছু বলি নাই। স্বামীজী তাঁহার ইয়োরোপের অভিজ্ঞতা বর্ণনা করিতে লাগিলেন। কত বড় জাতি আমেরিকানরা, কত বড় ইংরেজ, ফরাসী ও জার্মানরা। আমরা তাদের তুলনায় কত ছোট। কত ভালবাসে তারা তাদের দেশকে ও জাতিকে! আর আমরা? সঙ্কীর্ণমনা, আত্মসর্বস্ব আমরা দেশের জন্যে এ পর্যন্ত কতটুকু স্বার্থ বিসর্জন করিয়াছি ? জ্ঞানবিজ্ঞানে তারা কত উন্নত। আমরা কত পশ্চাতে পড়িয়া আছি। কিন্তু চিরদিন আমরা এরূপ ছিলাম না। পূর্বে পরের নিকট হইতে আমরা যতটুকু গ্রহণ করিয়াছি, তাহা অপেক্ষা অনেক অধিক আমরা জগৎকে দিয়াছি। এক সময় আমরা জগতের গুরু ছিলাম। আবার জগতের গুরু আমরা হইব। তাহাই ভারতের নিয়তি। চিরকাল ভারত বিদেশীর পদানত হইয়া থাকিবে না, তাহা তাহার নিয়তি নহে। গত গৌরবের দিন আবার ফিরিয়া আসিবে। ইংরেজ তাহার সভ্যতা আমাদের ঘাড়ে চাপাইয়াছে। কিন্তু আমাদের সভ্যতা, আমাদের সংস্কৃতি চিরকাল চাপা থাকিবে না। ইংরেজী ভাষা চিরকাল ভারতের রাষ্ট্রীয় ভাষা থাকিবে না। সংস্কৃত আমাদের জাতীয় ভাষা, তাহাই রাষ্ট্রভাষা ও lingua franca হইবে। কে বলে সংস্কৃত ভাষা আয়ত্ত করা কঠিন ? আমার ইচ্ছা আছে কয়েক-খানা সংস্কৃত প্রাইমার লিখিব। কত সহজে সংস্কৃত শিখিতে পারা যায়, তাহা আমি দেখাইয়া দিব। "যথা গোমুখীর মুখ হইতে নিঃস্বনে ঝরে পূত বারিধারা"—আমি সেই পূত বচনধারায় ডুবিয়া রহিলাম। অকস্মাৎ তিনি থামিলেন। আমিও বাহ্যজ্ঞান ফিরিয়া পাইলাম। প্রণাম করিয়া বিদায় গ্রহণ করিলাম। ইহার পরে আর তাঁহাকে দেখি নাই।

সন্ন্যাসী স্বামীজী আমাকে ঈশ্বর সম্বন্ধে উপদেশ দেন নাই, বেদান্ত অথবা রাজযোগ সম্বন্ধে কিছু বলেন নাই। এক ঘণ্টা ধরিয়া তিনি যাহা বলিয়াছিলেন, তাহার উদ্দেশ্য ছিল ভারতকে তিনি কি ভাবে পুনর্গঠিত করিতে চান, আমার মনে তাহার একটি ধারণা উৎপন্ন করা। স্বাধীন স্বপ্রতিষ্ঠ আত্মসম্মানগর্বী ভারত তাঁহার সাধনার বস্তু ছিল। তাঁহার স্বপ্ন তাঁহার সাধনার ফল তাঁহার তিরোধানের পরে অল্পকালের মধ্যেই সমগ্র ভারতে ব্যাপ্ত হইয়াছিল। মহারাষ্ট্রে তিলক, পাঞ্জাবে লালা লাজ-পৎ রায়, বাংলায় অরবিন্দ তাঁহার স্বপ্নকে বাস্তবে রূপায়িত করিবার জন্য আত্মোৎসর্গ করিয়াছিলেন। তাঁহার স্বপ্ন অর্ধেক বাস্তবে পরিণত হইয়াছে। রাষ্ট্রীয় স্বাধীনতা আমাদের হস্তগত হইয়াছে। কিন্তু আর্য সংস্কৃতির সমগ্র উদ্ধার এখনও হয় নাই। যত দিন তাহা না হইবে, ততদিন স্বাধীনতার স্থায়িত্ব সংশয়ের অতীত হইবে না

"জগতে অনেক বড় বড় দিগ্বিজয়ী জাতি হইয়া গিয়াছে। আমরাও বরাবর দিগ্বিজয়ী। আমাদের দিগ্বিজয়ের উপাখ্যান ভারতের সেই মহাসম্রাট অশোক, ধর্ম ও আধ্যাত্মিকতার দিগ্বিজয়রূপে বর্ণনা করিয়াছেন। আবার ভারতকে জগৎ জয় করিতে হইবে। ইহাই আমার জীবন-স্বপ্ন।"

—স্বামী বিবেকানন্দ

# পাঞ্জাবী সুফী কবি বুল্ল্‌হে শাহ্‌

[ অধ্যাপক শ্রীহরেন্দ্রচন্দ্র পাল, এম্‌-এ ]

বুল্ল্‌হে শাহ্‌ শ্রেষ্ঠ পাঞ্জাবী সুফী কবিদের অন্যতম। বস্তুতঃ তিনি সুফী কাব্য-জগতের একজন প্রসিদ্ধ কবি এবং তাঁহাকে অনেক সময় ভারতের মৌলানা রুমী বলিয়া অভিহিত করা হয়। বুল্ল্‌হে শাহ্‌ ১৬৮০ খ্রীষ্টাব্দে লাহোরের অন্তর্গত কসুরের পণ্দোকী নামক গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁহার পিতাও একজন ধর্মভাবাপন্ন ব্যক্তি ছিলেন, কিন্তু সৈয়দ বংশোদ্ভূত তাঁহার পরিবারটি ছিল বিশেষ গোঁড়া। বাল্যকাল হইতেই বিশেষ ধর্মপ্রবণ বুল্ল্‌হে নিজ জন্মভূমিতে তাঁহার প্রাথমিক শিক্ষা সমাপ্ত করিয়া একজন উপযুক্ত ধর্ম-গুরুর অন্বেষণে লাহোর গমন করেন। শীঘ্রই তথায় প্রসিদ্ধ সুফী অরাঈঁ ইনায়ৎ শাহ্‌র সহিত তাঁহার সাক্ষাৎ হয়। অরাঈঁ অর্থ বাগানের মালী; এবং ঈনায়ৎ শাহ্‌ ছিলেন জাতিতে মালী। বাগানের কাজে লিপ্ত ইনায়ৎ শাহ্‌র সহিত সাক্ষাৎ করিয়া, তাঁহার নিকট হইতে ভগবৎ-তত্ত্ব বিষয়ক কিছু উপদেশ শুনিতে ইচ্ছা করিলে, তিনি বুল্লহেকে সম্বোধন করিয়া বলিলেন।

বুল্ল্‌হিআ রব্ব্‌ দা পান্‌ অই ;
এধরোঁ পুটটণ্‌ ও ধরোঁ লান্‌ হই।

[ হে বুল্ল্‌হে, ইহাই ভগবৎ-রহস্য যে, তিনি এখানে বিনাশ করিতেছেন, ( আর ) তথায় সৃজন করিতেছেন। ]

কথিত আছে এই কথা বুল্ল্‌হেকে এতই মুগ্ধ করিল যে, তিনি তাঁহার সকল বংশ-মর্যাদা বিস্মৃত হইয়া বাগানের মালী বংশোদ্ভূত ইনায়ৎ-কে তাঁহার মুর্‌সিদ্‌ বা ধর্মগুরু বলিয়া গ্রহণ করিয়া লইলেন।

আবার, এরূপ কিংবদন্তীও প্রচলিত আছে যে, ভ্রমণ উদ্দেশ্যে লাহোর পৌঁছিয়া এক গ্রীষ্মের রৌদ্রে বুল্ল্‌হে কোন আম্রকাননে ইতস্ততঃ পদবিক্ষেপ করিতেছিলেন। বৃক্ষের পাকা ফল বুল্ল্‌হের মনে ইহাদের স্বাদ গ্রহণ করিবার প্রবৃত্তি জাগাইয়া তুলিল। কিন্তু কাহাকেও তথায় দেখিতে না পাইয়া, চুরির অপরাধ হইতে রক্ষা পাইবার জন্য, নিষ্ঠাবান্‌ বুল্ল্‌হে হঠযোগের সাহায্য গ্রহণ করিলেন। তিনি ফলগুলির দিকে একদৃষ্টে তাকাইয়া, 'আল্লাহ্‌ ঘনী' ( অর্থাৎ ভগবান্‌ অদ্বিতীয় ও মহান্‌ )-মন্ত্র উচ্চারণ করিতে লাগিলেন; আর একটি একটি করিয়া পাকা ফল তাঁহার হস্তে আসিয়া পতিত হইতে লাগিল। তৎপর বুল্ল্‌হে ফলগুলি একত্র জড়ো করিয়া নিকটেই কোন স্থানে বসিয়া মনের আনন্দে সেইগুলি ভক্ষণ করিতে লাগিলেন। সেই সময় বাগানের মালী আসিয়া তথায় উপস্থিত হইল। মালী আর কেহ নহে, সেই প্রসিদ্ধ সুফী ইনায়ৎ শাহ্‌। মালী তাঁহাকে চোর বলিয়া দোষারোপ করিলে, বুল্ল্‌হে তাঁহাকে সঠিক জানিতে না পারিয়া, তাঁহার নিকট নিজের হঠযোগ ক্ষমতা দেখাইতে প্রবৃত্ত হইলেন। কিন্তু যুবক হঠযোগী যখন দেখিলেন যে, সেই বৃদ্ধ মালী তাঁহার যোগ-ক্ষমতায় আশ্চর্যান্বিত না হইয়া বরং স্মিতহাস্য করিতেছেন, তিনি কতকটা অবাক্‌ হইয়া গেলেন। তখন ইনায়ৎ শাহ বলিলেন, মন্ত্রোচ্চারণ ঠিকমত হয় নাই বলিয়াই, যোগ-ক্ষমতা পূর্ণভাবে প্রকাশিত হয় নাই। এই বলিয়া তিনি সেই একই মন্ত্র একবার উচ্চারণ করা মাত্র বৃক্ষের সকল ফল তাঁহার সম্মুখে আসিয়া উপস্থিত হইল এবং দ্বিতীয়বার উচ্চারণ করায় ফলগুলি পুনরায় যথাস্থানে চলিয়া গেল। প্রথম দৃষ্টিতে যাঁহাকে একজন সাধারণ মালী বলিয়া অনুমান

করিয়াছিলেন, তাঁহার এই আশ্চর্য ক্ষমতা দর্শনে তাঁহার প্রতি বুল্ল্হের মনপ্রাণ শ্রদ্ধায় একেবারে পরিপূর্ণ হইয়া উঠিল তৎক্ষণাৎ তাঁহার আশ্রয় প্রার্থনা করিয়া বুল্লহে ইনায়ৎ শাহ্র একজন পরমভক্ত বলিয়া স্বীকৃত হইলেন।

কিন্তু বুল্লহে-র এই সুফীমতে দীক্ষাগ্রহণে তাঁহার পরিবারবর্গ মোটেই সন্তুষ্ট হইতে পারেন নাই। কথিত আছে, তাঁহার এক ভগিনী ছাড়া তাঁহার পরিবারের সকলেই তাঁহাকে পরিত্যাগ করেন। এই প্রিয়তমা ভগিনী তাঁহার আজীবন সহচরী ছিলেন। বস্তুতঃ এই ভগিনী ইনায়ৎ শাহকে কতকটা জানিতে পারিয়াছিলেন বলিয়াই তাঁহার আদরের ভাইকে কখনও উপেক্ষা করেন নাই। পরিবারের অন্যান্য ব্যক্তিগণ ইনায়ৎ শাহকে একজন সাধারণ মালী বলিয়াই মনে করিতেন।

তাঁহার পরিবার হইতে পরিত্যক্ত হইয়া বুল্লহে তাঁহার গুরুর সহিত লাহোরেই বসবাস করিতে লাগিলেন এবং শীঘ্রই তাঁহার নিকট হইতে সকল ভগবৎ-রহস্য অবগত হইয়া একজন পরম জ্ঞানী ও ধার্মিক বলিয়া পরিচিত হইলেন। তাঁহার কাব্য হইতে আমরা ইহাও জানিতে পারি যে, তাঁহার পরিবারবর্গ তাঁহাকে তাঁহার এই নূতন ধর্মজীবনের প্রথম ভাগে এই ধর্মপথ হইতে বিচ্যুত করিতে যথেষ্ট চেষ্টা করিয়াছিলেন, কিন্তু গুরুর প্রতি বুল্ল্হে-র একান্ত ভক্তি ও শ্রদ্ধা তাঁহাকে এই পথ হইতে বিচলিত হইতে দেয় নাই। বুল্ল্হে নিজেই গাহিয়াছেন—

বুল্ল্হে নূঁ সম্ঝাবন্ আঈয়াঁ ভইনাঁ তে ভরজাঈয়াঁ ;
আল্ নবী অউলাদ্' অলী দী বুল্লহিআ তূঁ কী লিকাঁ লাঈয়াঁ ;
মন্ন্ লই বুল্ল্হিআ সাডা কহ্না ছড্ড্ দে পল্লা-রাঈয়া।

[ ভগিনী ও ভ্রাতৃবধূগণ বুল্ল্হের নিকট আসিয়া বুঝাইতে লাগিলেন, হে বুল্ল্হে তুমি পয়গম্বর ও আলীর বংশোদ্ভূত পরিবারকে কেন কলঙ্কিত করিলে ? হে বুল্ল্হে, তুমি আমাদের কথা মন দিয়া শুন, এবং অরাঈ-এর আশ্রয় ত্যাগ কর। ]

আর ইহার প্রত্যুত্তরে বুল্ল্হের উদ্দীপ্ত বাণী শুনিতে পাই—

জেহ্ড়া সানূ সৈয়দ্ আক্খে দোজ্খ মিলন্ সজাঈয়াঁ ;
জেহ্ড়া সানূ রাঈ আক্খে বহীস্তী পীঁগাঁ পাঈয়া ;
জে তূঁ লোড়েঁ বাঘ বহারাঁ বুল্ল্হিআ তালিব হোজা রাঈয়াঁ।

[ যে আমাকে সৈয়দ বলিয়া সম্বোধন করে, সে নরক-শাস্তি প্রাপ্ত হইবে ; ( আর ) যে আমাকে মালী বলিয়া সম্বোধন করিবে, সে তাহার স্বর্গে ( উড়িয়া যাইবার ) পাখা প্রাপ্ত হইবে। হে বুল্ল্হে, যদি তুমি ( ভগবৎ-) বাগানের আনন্দ পাইতে চাও, তাহা হইলে অরাঈ ( মালীর ) অনুসরণকারী হও। ]

কাদিরী সম্প্রদায়ভুক্ত বুল্ল্হের ধর্মগুরু হজরৎ শেখ মহম্মদ ইনায়ৎ উল্লা একজন প্রসিদ্ধ সুফী ব্যক্তি ছিলেন। অরাঈ বংশোদ্ভূত ভারতীয় মুসলমান বলিয়া গোঁড়া মুসলমানদের নিকট ইনায়ৎ শাহ-পরিবার কতকটা হেয় বলিয়া গৃহীত হইলেও, তিনি কিন্তু একজন বিশেষ ধার্মিক ও পণ্ডিত ব্যক্তি ছিলেন। ইনায়ৎ শাহ মুঘল-সম্রাট আওরঙ্গজেবের সমসাময়িক ও প্রসিদ্ধ সুফী মহম্মদ আলী রজা শত্তারীর শিষ্য ছিলেন। কয়েকটি সুফীতত্ত্ব বিষয়ক ফারসী গ্রন্থ ছাড়া, তাঁহার একটি কোরানের টীকারও উল্লেখ আছে।

ইনায়ৎ শাহ-র শিক্ষার মধ্য দিয়া ভগবৎ-উপলব্ধি লাভ করিয়া বুল্ল্হে ইস্লাম ধর্মের সাধারণ

ধর্মনীতি অবমাননা করিয়া চলিতে লাগিলেন। কিন্তু তখনকার সময় ছিল ধর্মভীরু গোঁড়া মুসলমান আওরঙ্গজেবের রাজত্বকাল। তাই ইনায়ৎ শাহ হকীকৎ ( বা ভগবৎ-উপলব্ধি )-র স্তর পর্যন্ত পৌঁছাইয়া ও ত্বরীকৎ পথে ( সুফীমতে ভগবৎ-উপলব্ধির প্রথম সোপান ) নিজেকে সীমাবদ্ধ রাখিয়া প্রকাশিত হইতেই চাহিতেন। কিন্তু সেই উপদেশের মর্ম সঠিক হৃদয়ঙ্গম করিতে না পারিয়া বুল্ল্‌হে গাহিতেছেন

বুল্ল্‌হে নূঁ লোক্ মত্তী দেঁ দে বুল্লহা তূঁ জা বৈহ মসীতী ;
বিচ্‌চ্‌ মসীতাঁ দে কীহ্‌ কুঝ্‌ হুন্দা জো দিলোঁ নমাজ্‌ না কীত্তী ;
বাহরোঁ পাক্ কীত্তে কীহ্‌ হুন্দা জো অন্দরোঁ গঈ না পলীতী ;
বিন্ মুর্শিদ্ কামিল্ বুল্ল্‌হিআ তেরী অইঁবেঁ গঈ ইবাদৎ কীত্তী ;
ভংঠ্‌ নমাজ্‌াঁ তে চিক্কড়্‌ রোজে কল্‌মে তে ফির্ গঈ সিআহী ;
বুল্লহা শাহ সৌহ অন্দরো মিলিআ ভুল্লী ফিরে লুকাঈ।

[ বুল্লহে-কে লোকে উপদেশ দেয়, হে বুল্লহে, তুমি মস্‌জিদে গিয়া বস। ( কিন্তু ) মসজিদে গিয়া কি লাভ হইবে, যদি মন নমাজ ( বা প্রার্থনা ) না করে? বাহ্যিক পবিত্রতা রক্ষা করিয়া কি লাভ, যদি অন্তর হইতে অপবিত্রতা দূর না হয়? হে বুল্লহে, প্রকৃত গুরু ছাড়া তোমার প্রার্থনার কোন মূল্য নাই। ( সকল ) প্রার্থনা-আগুনে, ( এবং ) সকল উপবাস কাদায় ( নিক্ষেপ কর ); ( কারণ এই মিথ্যা আড়ম্বর পূর্ণ ) কোরানের বাণী কলঙ্কিত হইয়া গিয়াছে। বুল্লহে শাহ বলে, অন্তর হইতে তাঁহার দর্শন হয়, কিন্তু লোকে অন্যত্র খুঁজিতেছে। ]

এই সকল যুক্তি সত্য হইলেও, গুরু ইনায়ৎ শাহ শিষ্য বুল্লহের প্রতি বিরক্ত হইয়া তাঁহাকে পরিত্যাগ করিলেন। কারণ এই গোঁড়ামির জগতে এইসব উক্তির অবশ্যম্ভাবী ফল কি, তাহা তিনি নিশ্চিত ভাবেই জানিতেন। শীঘ্রই বুল্ল্‌হে-ও তাঁহার ভুল বুঝিতে পারিলেন, এবং গুরুর নিকট ক্ষমা প্রার্থনা উদ্দেশ্যে ইনায়ৎ শাহ-কে সম্বোধন করিয়া বলিতেছেন—

বৎ না কর্‌সাঁ মান্ রঝেঁটে ইয়ার দা বে অড়িআ ;
অজ্জজোকড়ী রাৎ মেরে ঘর রহীঁ খাঁ বে অড়িআ ;
দিল্ দিআঁ ঘুন্‌টিআঁ খোল্ অসাঁ নাল্ হসস্‌ খাঁ বে অড়িআ।

[ হে বন্ধু, আর কখনো আমি আমার প্রিয়তম রাঁঝা ( অর্থাৎ পঞ্জাবী কবিদের প্রেমময় ভগবানের প্রতীক )-র অহঙ্কার করিব না। হে বন্ধু, আজ রাত্রের জন্য আমার ঘরে অবস্থান কর (এবং) তোমার মন হইতে সকল সন্দেহ দূর করিয়া আমার সহিত একটু আনন্দ কর। ]

কারণ, এখন বুল্লহে সত্যই বুঝিতে পারিয়াছেন যে, প্রেম স্বর্গীয়, সাধারণ মানুষ ইহা সঠিক হৃদয়ঙ্গম করিতে পারে না ( ইশক্ আল্লাহ্‌ দী জাৎ, লোকাঁ দা মেহ্‌ণা )।

কথিত আছে, ইনায়ৎ শাহ তাঁহার এই প্রার্থনা শুনিয়া বুল্ল্‌হে-কে আবার তাঁহার একজন অন্তরঙ্গ বলিয়া গ্রহণ করিয়া নিলেন এবং বুল্ল্‌হে সেই দিন হইতে তাঁহার গুরুর শেষদিন পর্যন্ত তাঁহার সঙ্গে লাহোরে পরম সুখে জীবন অতিবাহিত করিয়া গিয়াছেন।

পাঞ্জাবী সুফী জীবন কাহিনীর (Punjabi Sufi Poets) গ্রন্থকার বুল্ল্‌হে শার জীবনকে তিন ভাগে বিভক্ত করিয়াছেন। প্রথমভাগ কবির শিক্ষা-দীক্ষার কাল। এই সময়ে কবি সুফী মতে দীক্ষিত হইলেও, তিনি শরিয়ৎ বা ইস্‌লাম ধর্মের ব্যবহারিক আইন-কানুন কখনও বিস্মৃত হন নাই।

তিনি তখন ইসলামীয় বেহেশত, দোজখ্ বা কিয়ামৎ ( বা পুনরুত্থান ) প্রভৃতিতে আস্থাবান এবং নমাজ্, রোজা প্রভৃতি নিত্য-নৈমিত্তিক ধর্ম সম্বন্ধীয় রীতি নীতি মানিয়া চলিতে বিশেষ আগ্রহশীল। তাঁহার মধ্যে পাপ-পুণ্যের অন্তর্দাহ তখনো বিদ্যমান। মৃত্যু-ভয় থাকার জন্য সুখ-দুঃখকে তিনি এখনো অবিচলিত ভাবে গ্রহণ করিতে পারিতেছেন না। তাই তিনি গাহিতেছেন—

ইক্‌ক্ রোজ. জাহানোঁ জাণা হৈ ;
জা কবরে বিচ্‌চ্ সমাণা হৈ।
তেরা ঘোশ্‌ৎ কীড়ি অাঁ খানা হৈ ;
কর্ চেৎতা মনো বিসার নহীঁ ;
উট্‌ঠ্ জাগ্ ঘুরাড়ে মার্ নহীঁ।

[ একদিন তোমার এই পৃথিবী হইতে যাইতেই হইবে এবং কবরে প্রবিষ্ট হইতে হইবে। ( তখন ) তোমার মাংস কীটে খাইয়া নষ্ট করিবে। হে মন. ইহা বিস্মরণ করিও না। উঠ, জাগ; আর ঘুমে অচেতন থাকিও না। ]

তিনি এখনো ঠিক হৃদয়ঙ্গম করিতে পারিতেছেন না যে, এই জীবন বস্তুতঃ নশ্বর নহে এবং ক্রম-পরিবর্তনশীল দেহ ও মন জন্মমৃত্যুর মধ্য দিয়া ক্রমে সেই পরম ধনকে লাভ করিয়া তাঁহার সহিতই একাত্মবোধ প্রাপ্ত হইবে। তাই তিনি গাহিয়াছেন,

তুঁ এস্ জহানোঁ জায়ঁগী, ফির্ কদম্ না এহ্ৎথে পায়ঁগী ;
এহ্ জোবন্ রূপ্ বঞ্জায়ঁগী, তঙ্গঁ রহিণা বিচ্‌চ্ নহীঁ।

[ তোমাকে এই পৃথিবী পরিত্যাগ করিতে হইবে, তুমি আবার এখানে পদার্পণ করিতে পারিবে না। তোমার যৌবন ও রূপ ( ক্রমে ) বিনষ্ট হইয়া যাইবে। (বস্তুতঃ) তুমি এই সংসারে অবস্থান করিবার জন্য নও। ]

কিন্তু এইরূপ মনের অবস্থা বুল্লহের বেশী দিন ছিল বলিয়া মনে হয় না। কারণ শরিয়তী চিন্তাধারা তাঁহার কাব্যে বিশেষ পাওয়া যায় না। শীঘ্রই তিনি ভারতীয় বেদান্তবাদ ও বৈষ্ণবধর্মে বিশেষভাবে প্রভাবান্বিত হইলেন। গুরু ও ভগবৎরূপে তিনি কোন পার্থক্য দেখিতে না পাইয়া তাঁহার জীবনের এই দ্বিতীয় স্তরে তিনিও ভারতীয় বৈষ্ণবদের ন্যায় বলিতেছেন,

ইশ্‌ক্ অন্ধেরী কোঠরী দুজা দীবা না বাটী ;
বাহোঁ ফড়্ কে লই চলে শাম্‌বে কোঈ সঙ্গ না সাথী।

[ হে শ্যাম, দীপশিখা বা দীপাধার-হীন (নিরাশ) এই গৃহে (পৃথিবীতে) তাহারা (অর্থাৎ দুষ্কর্ম) এই সঙ্গীসাথীহীনকে হাত ধরিয়া লইয়া চলিয়াছে। ]

এখনে কবি তাঁহার মুর্শিদকে বৈষ্ণবদের ন্যায় শ্রীকৃষ্ণের সহিত তুলনা করিয়া তাঁহাকে শ্যাম বলিয়া সম্বোধন করিয়াছেন। কেবল তাহাই নহে, বৈষ্ণবদের ন্যায় তাঁহার নিকট গুরু ও ভগবান অভেদাত্মা। তাই তাঁহার গুরু বা সেই পরম রূপকে সম্বোধন করিয়া গাহিয়াছেন,

পহিলী পৌড়ী প্রেম্ দী পুল্‌সরাতে ডেরা ;
হাজী মক্কে হজ্জ্ করন্ মঈঁ মুখ্ দেখা তেরা ;
আঈঁ ইনায়থ কাদিরী হৎথ্ পকড়ী মেরা ;

মঙ্গঁ উডীকাঁ কর্ রহী কদী অ কর্ ডেরা ;
ঢুণ্ড্. শহির্ সভ্. ভালিয়া কাসদ্ ঘল্লাঁ কেহ্ড়া ;
চঢ়ী আঁ ডোলী প্রেম্দী দিল্ ধড়কে মেরা ;
আও ইনায়ৎ কাদিরী জী চাহে মেরা।

[ প্রেমের প্রথম সোপান পুল্সরাৎ (কোরানের প্রথম অধ্যায়ের সিরাতুল্-মুস্তকীম্ বা হিন্দুদের বৈতরিণীর খেয়ার সঙ্গে তুলনা করা যাইতে পারে ) এ দাঁড়ান অবস্থার ন্যায়। হাজী মক্কায় হজ করে, কিন্তু আমি তোমার মুখের দিকে চাহিয়া রহিয়াছি ; হে ইনায়ৎ কাদিরী, তুমি আমার হাত ধর। আমি তোমার অপেক্ষায় রহিয়াছি ; তুমি (অন্ততঃ) কিছুকালের জন্য আমার সহিত অবস্থান কর। আমি সমস্ত শহর ঘুরিয়াছি, কোন্ সংবাদ-বাহককে তোমার নিকট প্রেরণ করিব ? প্রেমের ডুলিতে চড়িয়া আমার মন ( এখন ) দুরুদুরু করিয়া কাঁপিতেছে। হে ইনায়ৎ কাদিরী, তুমি এস, তোমাকেই ( কেবল ) আমার মন চাহিতেছে। ]

বুল্লহে তাঁহার জীবনের এই দ্বিতীয় স্তরে ভগবানের স্বরূপ এখনো সঠিক হৃদয়ঙ্গম করিতে পারিয়াছেন বলিয়া মনে হয় না। তিনি এখনো তাঁহাকে অন্বেষণ করিয়াই বেড়াইতেছেন, এবং সময় সময় হয়তো তাঁহার উপলব্ধিও লাভ করিতেছেন ; কিন্তু এই ফনা বা আত্মোপলব্ধি ক্ষনিক। কবি গাহিয়াছেন,

হুণ মঙ্গঁ লক্খিআ সোহণা ইয়ার, জিস্দে হুসন্ দা গরম্ বজার্ ;
জদ্ অহদ্ ইক্ক্ ইক্কলা, সী না জাহর্ কোই তজল্লাসী ;
না রব্ব রস্থল্ না অল্লাহ্. সী না জবার্ কহার্ ;
বেচুঁ ব বচগুনা সী বে শুবহা বে নমুনা সী ;
না কোই রং নমুনা সী, হুণ্. গুনাগুঁ হজার্।

[ এখন আমি আমার শোভন বন্ধুকে দেখিয়াছি, যাঁহার সৌন্দর্যে বাজার ভরপুর। যখন সেই তিনি একক এবং নিঃসঙ্গ ছিলেন, তাঁহার কোন প্রকাশ বা দীপ্তি ছিল না। তখন কোন পালনকর্তা, পয়গম্বর, আল্লা বা ত্রাণকর্তা ছিলেন না। সেই তিনি একক ও অদ্বিতীয় ছিলেন, তাই তাঁহার কোন তুলনা বা প্রকাশ ছিল না। তাঁহার কোন বর্ণ বা গঠন ছিল না, কিন্তু এখন তিনি নানা বর্ণে রঞ্জিত। ]

বুল্লহে তাঁহার জীবনের তৃতীয় পর্যায়ে আধ্যাত্মিক চরম সীমায় আরোহণ করিয়া ধর্মাধর্মের উপরে উঠিয়া গিয়াছেন। তাঁহার নিকট পাপপুণ্য শত্রুমিত্রের কোন বালাই নাই। সব কিছুতেই তিনি এখন ভগবানের স্বরূপই প্রত্যক্ষ করিতেছেন। একজন প্রকৃত সুফী কবি বা অদ্বৈতবাদীর ন্যায় তিনিও বলিতেছেন,

পাইআ হৈ কুঝ্. পাইআ হৈ, সৎগুরুনে অলখ লখাইয়া হৈ ;
কহুঁ বৈর্ পড়া কহুঁ বেলী হৈ, কহুঁ মজনু হৈ কহুঁ লয়লী হৈ ;
কহুঁ আপ্. গুরু কহুঁ চেলী হৈ সভ আপনা রাহ দিখাইআ হে ;
কহুঁ চোর্ বনা কহুঁ শাহজী হৈ, কহুঁ মম্বর্ তে বহীঁ কাজী হৈ ;

* * * * *

দর্শন্ পীআ দা ইলাজ্. হুআ লগ্গা ইশ্ক্ তাঁ এহ্. গুণ গাইআ হৈ।

[ আমি কিছু পাইয়াছি ; সদ্‌গুরু অদর্শনীয়কে আমার দর্শনযোগ্য করিয়া দিয়াছেন। ইহা কখনো শত্রু ( বলিয়া প্রতীয়মান হয়, আবার ) কখনো মিত্র। ইহা কখনো মজনু, (আবার) কোন সময় লয়লা (প্রতীয়মান হয়)। তুমি কখনো গুরু, (আবার) কখনো চেলা—সকলেই তাহার নিজ নিজ পথ দেখাইয়া গিয়াছে। তুমি নিজেই কোথাও চোর হইয়াছ ; কোথাও দাতারূপ পরিগ্রহ করিয়াছ ; আবার বিচারাসনে বসিয়া কাজীরূপ গ্রহণ করিয়াছ।...(বস্তুতঃ) প্রিয়তমের দর্শন আমাকে মুক্ত করিয়া দিয়াছে ; তাঁহার প্রতি আকর্ষণের জন্যই আমি তাঁহার গুণ গাহিতে সক্ষম হইয়াছি। ]

প্রকৃত ভগবৎ-ভক্তের নিকট ধর্মের সত্যরূপের কোন তফাৎ নাই। কারণ সকল ধর্মেই সেই পরম রূপেরই প্রকাশ করা হইয়াছে। তাই বুল্লহে বলিয়াছেন,

বৃন্দাবন্ মেঁ গৌ চরাবে ;
লঙ্কা চড়্‌কে নাদ্ বজাবে ;
মক্কে দা বন্ হাজী আবে ;
বাহ্ বাহ্ রং বটাঈ দা ;
ছুণ কী থীঁ আপ ছুপাঈদা।

[ বৃন্দাবনে তুমি গরু চড়াইয়াছিলে, আবার লঙ্কায় তুমি (বিজয়-) নাদ বাজাইয়াছিলে। (আবার) মক্কায় হাজীরূপে অবতীর্ণ হইয়াছ। আশ্চর্য, তুমি কত রঙ্গ-ই না জান! তুমি এখন আর কি ছাপাইতে চাও? ]

বুল্লেহে অনেক দিন লাহোরে অবস্থান করার পর, তাঁহার গুরুদেবের মৃত্যু হইলে আবার তাঁহার জন্মভূমি কসুরে আসিয়া বসবাস করিতে লাগিলেন। তিনি আজীবন অবিবাহিত ছিলেন। ১৭৫৮ খ্রীষ্টাব্দে তাঁহার মৃত্যু হয় এবং তাঁহার নিজ জন্মভূমিতেই তাঁহার কবর-স্থান এখনো রক্ষিত রহিয়াছে, দেখিতে পাওয়া যায়।

# শ্রীশ্রীনারদমুনি

স্বামী ধর্মেশানন্দ

শ্রীশ্রীরামকৃষ্ণ কথামৃতে আমরা সকলে "নারদীয় ভক্তি"র কথা পড়িয়াছি এবং জানিতে পারিয়াছি যে ভক্তশিরোমণি শ্রীশ্রীনারদের ন্যায় শ্রীভগবানের স্তবস্তুতি, ভজন ও হরিগুণগান করাই ভক্তির লক্ষণ। আর এখানে ওখানে যাত্রার অভিনয়ে কখনও কখনও আকাশমার্গে সহসা বীণাহস্তে নারদের আগমন দেখিয়া ও তাঁহার গান শুনিয়া আমরা ঠিক করিয়া ফেলিয়াছি যে নারদ ঋষি শূন্যে গমন করেন, তিনি তিনকালে অমর, পরম হরিভক্ত এবং যেখানে যান ভক্তি-গদগদচিত্তে হরির গুণগান করেন। মোটকথা এক হিসাবে নারদঋষিকে হিন্দুগণ এইরূপই জানেন, আর অতি সাধারণ লোক জানে যে, নারদঠাকুর যেখানে যান, সেখানেই কোঁদল ঘটান। সুপ্রসিদ্ধ কবি ভারতচন্দ্রের 'অন্নদামঙ্গলে'ও নারদকে এইভাবে চিত্রিত করা হইয়াছে :—

"কান্দে রানী মেনকা চক্ষুর জল ভাসে।
নখে নখ বাজায়ে নারদমুনি হাসে॥

কোন্দলে পরমানন্দ নারদের ঢেঁকি।
আকশলী পোয়া যোগা পড়ে মেকামেকী॥
পাখা নাহি তবু ঢেঁকি উড়িয়া বেড়ায়।
কোণের বহুরী লয়ে কোন্দলে জড়ায়॥
সেই ঢেঁকি চড়ে মুনি কান্ধে বীণাযন্ত্র।
দাড়ি লয়ে ঘন পড়ে কোন্দলের মন্ত্র॥"

শাস্ত্রে কিন্তু ঢেঁকিবাহন নারদমুনির দর্শন মেলে না। জনশ্রুতি অবলম্বনে ও কল্পনার আশ্রয় লইয়া কবি ভারতচন্দ্র এইরূপ সৃষ্টি করিয়াছেন মনে করিলে বোধ হয় ভুল হইবে না। নারদ নামের ব্যাখ্যা এইভাবে করা যাইতে পারে:—নারং পরমাত্মবিষয়কং জ্ঞানং দদাতি, অথবা নারং নরসমূহং দ্যতি খণ্ডয়তি বা নারং জলং পিতৃভ্যো দদাতি। নার-শব্দের এক অর্থ পরমাত্মাবিষয়ক জ্ঞান; যিনি এই জ্ঞান দান করেন তিনি নারদ। নরসমূহকে যিনি খণ্ডন করেন তাঁহাকেও বলে নারদ। নারদ শব্দের তৃতীয় অর্থ—যিনি পিতৃগণকে নার অর্থাৎ জলদান করেন। নাম নিরুক্তি:

নারং পানীয়মিত্যুক্তং তৎ পিতৃভ্যঃ সদা ভবান্।
দদাতি তেন তে নাম নারদেতি ভবিষ্যতি॥

পিতৃগণকে সর্বদা নার অর্থাৎ জলদান করায় নারদ নাম হইয়াছে। শ্রীমদ্ভাগবতে আছে:—

"অহো দেবর্ষির্ধন্যোঽয়ং যৎকীর্তিং শার্ঙ্গধন্বনঃ।
গায়ন্মাদ্যন্নিদং তন্ত্র্যা রময়ত্যাতুরং জগৎ॥" ১।৬।৩৯

অহো, দেবর্ষি নারদ ধন্য, যিনি নিরন্তর বীণা বাজাইয়া হরিগুণ গাহিয়া মত্ত থাকেন, আর এই দুঃখপূর্ণ জগৎকে আনন্দ দান করেন। শ্রীভগবান লীলার জন্য অবতীর্ণ হন এবং লীলার উপযোগী উপকরণও সংগ্রহ করেন। শ্রীভগবানের লীলাসহায়ক মহাপুরুষগণ মুক্ত হইলেও সাধারণ জীবের কল্যাণের জন্য জগতে অবতীর্ণ হন। অবিদ্যা, অহঙ্কার, আসক্তি ও মমত্বশূন্য এই মহাপুরুষগণ ঈশ্বরের যন্ত্রচালিতের মত কাজ করিয়া যান। দেবর্ষি নারদ এইরূপ একজন। সমস্ত যুগে, সমস্ত শাস্ত্রে, সমস্ত সমাজে এবং সমস্ত কর্মে দেবর্ষি নারদের অপ্রতিহত প্রবেশ। তিনি সত্যত্রেতাদ্বাপর যুগে ছিলেন, কলিতেও আছেন, শুনা যায় শ্রীভগবানের প্রেমিক ভক্তগণ কখনও কখনও তাঁহার দর্শন পান। গোলোক, বৈকুণ্ঠলোক, ব্রহ্মলোক প্রভৃতি হইতে তলাতল-পাতাল পর্যন্ত তিনি গমনাগমন করেন। মনে সঙ্কল্প উদিত হওয়া মাত্রই স্থান হইতে স্থানান্তরে তাঁহার গমনে বিলম্ব হয় না। বেদ, স্মৃতি, পুরাণ, সংহিতা, জ্যোতিষ, সংগীত প্রভৃতি সমস্ত শাস্ত্রেই তিনি দৃষ্টিগোচর হন। সাক্ষাৎ ভগবান বিষ্ণু ও শিব হইতে ঘোর রাক্ষসের পর্যন্তও তিনি সম্মান, আদর এবং বিশ্বাসের পাত্র। দেবরাজ ইন্দ্র তাঁহার সমস্ত বাক্যেরই আদর করেন। ব্যাস, বাল্মীকি, শুকদেবকেও তিনি পরমতত্ত্বের উপদেশ দিয়াছেন। আবার কখনও দুই পক্ষের মধ্যে কলহ বাধাইয়া দিয়াছেন—এইরূপও দেখা যায়। বাস্তবিক তিনি নিজের জন্য কিছুই করেন না। যে কার্যে সকলের মঙ্গল হয় এবং শ্রীভগবানের লীলারূপ সুন্দরভাবে প্রকাশ পায়, তাহাই তিনি করিয়া থাকেন। তাঁহার ঝগড়া-লাগানর মধ্যেও লোককল্যাণ-সাধন রহিয়াছে।

অনেকে বলেন, বিভিন্ন শাস্ত্রে নারদকে যে দেখা যায়, সেই নারদ এক নন, ভিন্ন ভিন্ন লোকে এই নারদনামে পরিচিত। নারদের সম্বন্ধে যে মতভেদ আছে তাহা ছয় ব্যক্তিতে আরোপিত হইয়া থাকে: (১) ব্রহ্মার মানসপুত্র (২) পর্বত-ঋষির মাতুল (৩) বশিষ্ঠপত্নী অরুন্ধতীর ভ্রাতা (৪) কুবেরের সভাসদ্ (৫) ভগবান শ্রীরামচন্দ্রের সভার একজন ধর্মজ্ঞ সভাসদ্ (৬) জনমেজয়ের সর্পযজ্ঞের সদস্য।

নারদ এক ছিলেন কি বহু এ প্রশ্নের মীমাংসা দুরূহ সন্দেহ নাই; কিন্তু বিবাদ না করিয়া বিচার করিলে দেখা যায় নারদ একজনই, যিনি ভিন্ন ভিন্ন কল্পে ও ভিন্ন যুগে যুগে শ্রীভগবানের লীলাসহায়করূপে কাজ করিয়া থাকেন।

দেবর্ষি নারদ ছিলেন প্রথমজ ব্রহ্মার পুত্র। কত ব্যাকুলতা, বিরোধ ও তপস্যার মধ্য দিয়া তপস্বী নারদের প্রথম জীবন অতিবাহিত হয়, তাহা আমরা অল্প লোকেই খবর রাখি। ব্রহ্মবৈবর্তপুরাণ ও শ্রীমদ্ভাগবত-দৃষ্টে আমরা শ্রীশ্রীনারদের অলৌকিক জীবনের বিষয় যৎসামান্য এখানে বিবৃত করিব।

শ্রীমদ্ভাগবতে আমরা দেখি যে দেবর্ষি নারদ আসিয়া মহাভারতকার ব্যাসদেবকে শ্রীমদ্ভাগবত-রচনার পরামর্শ দিতেছেন। হিমালয়ে ৺বদরী-নারায়ণ তীর্থে সরস্বতী নদীতীরে ব্যাসদেব আপনাকে অত্যন্ত হীনবোধে স্বীয় আশ্রমে ম্রিয়মাণ হইয়া বসিয়া রহিয়াছেন। এমন সময় আকাশমার্গে দেবর্ষি তাঁহার নিকট আসিয়া উপস্থিত হইলেন এবং শান্তিলাভের জন্য শ্রীকৃষ্ণপরমব্রহ্মের অপূর্ব লীলা বর্ণন করিয়া পুস্তক রচনা করিতে বলিলেন—শ্রীভগবানের লীলা বর্ণনা করিলে এতশাস্ত্র প্রণয়নে যে জ্ঞানপিপাসার নিবারণ হয় নাই, তাহা নিবৃত্ত হইবে। অনন্তর এইরূপ বলিয়া ভগবান্ শ্রীহরির লীলাকীর্তন করিতে লাগিলেন। দৃষ্টান্তস্বরূপ স্বীয় পূর্বজীবনী বিবৃত করিয়া শোনাইলেন। তিনি দাসীপুত্র হইয়াও ঋষিযোগীদের সঙ্গলাভ করিয়া, তাঁহাদের সেবা ও উচ্ছিষ্ট ভোজন করিয়া, সেবাকালে শ্রীহরির গুণগাথা শ্রবণ করিতে করিতে কিরূপে পাপমুক্ত হইলেন এবং নিজ হীন জন্ম পরিত্যাগ করিয়া পরিশেষে কিভাবে পবিত্র দেবর্ষিরূপ ধারণ করিলেন, সমুদয় বিশদভাবে বর্ণনা করিয়া ব্যাসদেবকে ভক্তিলাভের উপায় ও তদ্বিষয়ে উপদেশ প্রদান করিলেন। শ্রীনারদের সাধুসঙ্গ ও ঈশ্বরলাভের জন্য ব্যাকুলতা-শ্রবণে ব্যাসদেব মুগ্ধ হইলেন। অনন্তর আকাশমার্গে দেবর্ষি অন্তর্হিত হইলেন—কোন স্থানে যে তাঁহার নিত্য স্থিতি নাই।

দেবর্ষি নারদ প্রস্থান করিলে মহর্ষি বেদব্যাস ব্রহ্মনদী সরস্বতীর তীরে বদরীবৃক্ষসমাকীর্ণ শম্যাপ্রাস নামক আশ্রমে সমাধি-অবলম্বনে ঈশ্বরচিন্তায় নিমগ্ন হইলেন। তখন ভক্তির প্রভাবে স্বীয় নির্মল অন্তঃকরণে পরমেশ্বর ও তাঁহার মায়াশক্তির স্বরূপ সন্দর্শন করিলেন। ভগবান শ্রীকৃষ্ণের প্রতি অহৈতুকী ভক্তিতে যে অজ্ঞানরূপিণী মায়াশক্তি সম্পূর্ণরূপে বিদূরিত হয় তাহা অবগত হইয়া জীবের শ্রীকৃষ্ণভক্তি ও প্রীতি উদ্দীপিত করিবার জন্য শ্রীমদ্ভাগবত সংহিতা প্রণয়ন করিলেন এবং নির্বিষয় শুকদেবকে উহা পাঠ করিয়া শোনাইলেন। পরম জ্ঞানী শ্রীশুকদেবের কোন অভাব ছিল না, কিন্তু হরিগুণগানের ও শ্রীহরির লীলার এমনই মাহাত্ম্য যে আত্মারাম জ্ঞানিগণেরও তাহাতে অহৈতুকী ভক্তি ও প্রীতি সঞ্জাত হয়।

"আত্মারামাশ্চ মুনয়ো নির্গ্রন্থা অপ্যুরুক্রমে।
কুর্বন্ত্যহৈতুকীং ভক্তিমিত্থম্ভূতগুণো হরিঃ॥

—ভাগবত ১।৭।১০

ব্রহ্মবৈবর্তপুরাণে আছে যে, ব্রহ্মা নারদকে সৃষ্টি করিয়া প্রজা সৃষ্টি করিবার জন্য তাঁহাকে আদেশ দিলেন। নারদ পরম বৈরাগ্যবান, সংসারের অনিত্যতাদর্শনে সৃষ্টিকার্যে পরাঙ্মুখ হইয়া তপস্যা ও হরিগুণগান করিতে চাহিলেন। তাহাতে ব্রহ্মা ক্রুদ্ধ হইয়া নারদকে অভিশাপ দিলেন, "তুমি গন্ধর্ব হইয়া জন্মগ্রহণ কর এবং সুদীর্ঘকাল সংসারসুখ ভোগ কর। পরে শূদ্রযোনি প্রাপ্ত হইয়া সাধুসংসর্গে হরিভক্তি লাভ করিয়া পরজন্মে পুনরায় আমার পুত্র হইবে।" নারদ ভীত হইয়া 'হরিভক্তি যেন না হারাই' এই বর প্রার্থনা করিলেন। ব্রহ্মার বরে নারদ গন্ধর্বজন্মেও শ্রীহরিস্মরণমনন ভুলেন নাই। নারদও পিতা কমলযোনি ব্রহ্মাকে কঠিন অভিশাপ দিলেন, 'আপনি যখন বিনাদোষে আমাকে গন্ধর্বযোনি প্রাপ্ত করাইলেন তখন আপনিও ত্রিলোকে অপূজ্য হইবেন।' যাহা হউক নারদ উপবর্হন নামে এক গন্ধর্বকুমার হইয়া জন্মগ্রহণ করিলেন এবং রাজকন্যা মালাবতীর সহিত পরিণীত হইয়া সুদীর্ঘকাল সংসার-সুখ ও সঙ্গে সঙ্গে হরিগুণগান করিতে লাগিলেন। একদা তিনি রমণীগণ-পরিবৃত হইয়া

পুষ্করতীর্থে ব্রহ্মার নিকট গমন করিলে—ব্রহ্মা নারদের এই ধৃষ্টতা দর্শনে তাঁহাকে 'শূদ্রযোনি প্রাপ্ত হও' বলিয়া দ্বিতীয়বার অভিশাপ দিলেন। তৎক্ষণাৎ নারদ গন্ধর্বতনু ত্যাগ করিলে তাঁহার সাধ্বীপত্নী মালাবতী মৃতপতিকে ক্রোড়ে লইয়া দেবগণকে উহাতে প্রাণ সঞ্চার করিতে আহ্বান করিলেন। পরিশেষে বিষ্ণু তাঁহার সতীত্বে মুগ্ধ হইয়া ব্রাহ্মণবেশে স্বয়ং দেবগণ সহ উপস্থিত হইয়া তাঁহার প্রার্থনা পূর্ণ করিলেন। আরও কিছুকাল গন্ধর্বজীবন সম্ভোগের পর—গন্ধর্বকুমার উপবর্হন ব্রহ্মশাপহেতু যথাকালে প্রাণত্যাগ করিয়া ব্রাহ্মণের ঔরসে শূদ্রার গর্ভে জন্ম লাভ করিলেন। কলাবতী নামক এক গোপকন্যা শূদ্রার স্বীয় পতি বিয়োগ হইলে প্রাণত্যাগের উদ্যোগ করায় জনৈক দয়ালু ব্রাহ্মণ আসিয়া কলাবতীকে লইয়া নিজ পরিবারে রাখিলেন। সেই ব্রাহ্মণের গৃহে নারদের জন্ম হইল। ব্রাহ্মণ হরিভক্ত-পরায়ণ ছিলেন। তাঁহার গৃহে একবার বর্ষাগমে চাতুর্মাস্যকাল কতিপয় সাধু অতিথি হইয়াছিলেন। পঞ্চবর্ষীয় বালক নারদকে ঐ ব্রাহ্মণ সাধুগণের সেবায় নিযুক্ত করিলেন। ব্রহ্মতেজপরায়ণ সাধুগণের সেবা ও তাঁহাদের নিকট হরিগুণগান শ্রবণ করিয়া ও তাঁহাদের উচ্ছিষ্টাদি ভোজন করিয়া বালক নারদের অন্তরে হরিভক্তি ও তীব্র বৈরাগ্য জাগ্রত হইল। বর্ষাপগমে ঋষিগণ প্রস্থান করিলে এবং তাঁহার একমাত্র সংসার-বন্ধন শূদ্রা মাতার সর্পাঘাতে মৃত্যু হইলে পঞ্চবর্ষীয় বালক নারদ ধ্রুবের ন্যায় শ্রীহরির দর্শন-লালসায় একাকী গোপনে বনে গমন করিলেন। তথায় নির্জনে সাধুপ্রদত্ত মন্ত্রজপে তপস্যায় হরিকে সন্তুষ্ট করিয়া তাঁহার দিব্য শ্রীকৃষ্ণ-মূর্তির একবার মাত্র দর্শন লাভ করিলেন এবং পুনরায় দর্শনের জন্য ব্যাকুল হইলে দৈববাণী হইল—'তুমি এই তনুতে আর আমার দিব্য দর্শন পাইবে না। পুনরায় ব্রহ্মার পুত্র নারদের দেবতনু লাভ কর ও আমার নিত্য পার্ষদ হইয়া সর্বদেশে ও সর্বকালে জীবগণের মোক্ষদায়ক হরিভক্তি বীণাযোগে গান করিয়া অমর জীবন লাভ কর।' শ্রীকৃষ্ণের প্রসাদে নারদ পুনরায় ব্রহ্মার পুত্র হইয়া জন্ম লাভ করিলেন এবং পিতৃ-নির্দেশে ভগবান শম্ভুকে গুরুপদে বরণ করিয়া বিষ্ণুমন্ত্র লাভ করিলেন। তারপর বদরিকা আশ্রমে নারায়ণ ঋষির আশ্রমে গমন করিয়া শ্রীভগবানের অবতার নারায়ণ ঋষি হইতে ব্রহ্মশক্তি দুর্গা, রাধা, লক্ষ্মী, সরস্বতী, সাবিত্রী এই পঞ্চ প্রকার তত্ত্ব অবগত হইয়া জ্ঞানিশ্রেষ্ঠ ও ভক্তশিরোমণি হইলেন। ব্রহ্মবৈবর্ত-পুরাণে 'নারায়ণ ঋষি ও নারদের উপাখ্যানে' এই ব্রহ্মের মায়াশক্তি ব্রহ্মময়ীর লীলা ও গুণগান সবিশেষ বর্ণিত আছে। উহা প্রকৃতিখণ্ড নামে উক্ত। উহাতে ভাগবতের ন্যায় শ্রীকৃষ্ণজীবনলীলা-কাহিনীও কীর্তিত আছে।

# এ পৃথিবী আমাদের

শ্রীঅক্রূরচন্দ্র ধর

স্রষ্টার পৃথিবী ছিল অন্য এক স্বতন্ত্র
কতগুলি বন্য জীব, শাখামৃগ ও মৃগয়াজীবী
মানুষের বাসভূমি। মরু, গিরি, অরণ্য প্রান্তর
অলঙ্ঘ্য অসীম সিন্ধু, যম সম মহা ভয়ঙ্কর
ঊষর তুষার ক্ষেত্র, ছিল মাত্র সম্পদ তাহার।
সে পৃথিবী আর নাই; ধন-ধান্যে পূর্ণ আজিকার
এ পৃথিবী আমাদের। আমরাই আপনার হাতে
আপন মনের মত বিদ্যা, বুদ্ধি, প্রতিভা সম্পাতে

দিয়েছি তাহার এই নবরূপ ; বনেরে ভবন
করিয়াছি, গড়িয়াছি জনপদ নগর শোভন ;
মাটিরে ঘাঁটিয়া বিশ্বে বিলাইয়া শস্য অবিরাম,
খনি হতে মণি লয়ে আমরাই বসুন্ধরা নাম
সার্থক করেছি তার। ধন্য ধন্য আমরা মানব ;
এ পৃথিবী আমাদের। সেকালের দেবতারা সব
( অনল, অনিল, মেঘ, চন্দ্র, সূর্য, বিদ্যুৎ, আকাশ )
মানবত্বে মুগ্ধ হয়ে আমাদের আজ্ঞাবহ দাস
সেজেছে একান্তমনে ; কারখানা, বিজ্ঞান আগারে,
ষ্টিমারে, মোটরে, রেলে খেটে খেটে তারা আপনারে
ভাবিছে কৃতার্থ ধন্য। অন্নপূর্ণা, গঙ্গা, সরস্বতী
দেবীগণ স্বর্গ ছেড়ে সশরীরে করিছে সম্প্রতি,
আমাদের তাঁবেদারি। আদিদেব পরম পুরুষ
ত্যজিয়া বৈকুণ্ঠ বাস যুগে যুগে হয়েছে মানুষ।

রাম, কৃষ্ণ, বুদ্ধ, জীন, শ্রীগৌরাঙ্গ সব আমাদের
আপন ঘরের ছেলে। আমাদেরই পূর্ব পুরুষের
অমূল্য অতুল্য কীর্তি গীতা, বেদ, সংহিতা, পুরাণ
উপনিষদাদি যত ; ভক্তি-জ্ঞান-কর্মে মহীয়ান্
হয়েছি তা হতে মোরা, জনে জনে জিতেন্দ্রিয় বীর
মহাজ্ঞানী মহাজন। সেকালের সেই পৃথিবীর
যত কিছু ভেঙ্গে চুরে গড়িয়াছি নূতন করিয়া।
অরূপে দিয়েছি রূপ, অচিন্ত্যকে চিন্তায় ধরিয়া
আনিয়াছি এইখানে। এ পৃথিবী আমাদের ভাই,
কোথা স্বর্গ দেবদেবী ? অন্য আর কোথাও সে নাই।
থাকিলে এখানে আছে। অমরত্ব, পারিজাত-সুধা,
কল্পনার হাত থেকে কেড়ে এনে মানুষের ক্ষুধা
আমরাই মিটায়েছি। যক্ষ, রক্ষ, গন্ধর্ব, কিন্নর
আমাদেরই হাতে গড়া ; আমাদেরি সুকৃতি নিকর
ব্যাপিয়া রয়েছে বিশ্ব। ইন্দ্রজিতে করিয়াছি জয়
ইন্দ্রিয়জয়ের বলে ; হইয়াছি বশিষ্ঠ, সঞ্জয়।
সাধনায় নব স্বর্গ অপবর্গ করেছি সৃজন,
বিশ্বের হিতের লাগি। পর্বতেরে করেছি শাসন,
গণ্ডূষে সমুদ্র পান করিয়াছি সরোষ-কৌতুকে।
আমাদের পদচিহ্ন সগৌরবে ধরিয়াছে বুকে
আপনি ব্রহ্মাণ্ড পতি। কভু পুত্র, কভু বন্ধুরূপে
স্বচক্ষে দেখেছি মোরা বারবার মহাবিশ্বভূপে

খেলিতে মানুষ বেশে মর্ত্যালোকে ; বুঝিয়াছি তাই
"সবার উপরে সত্য মানবত্ব তার পর নাই।"

শিবত্ব ব্রহ্মত্ব আদি মানবের করায়ত্ত সব,
সৃষ্টির বিজয় স্তম্ভ ধন্য ধন্য আমরা মানব।

# এক বৃন্তে তিনটি ফুল

অধ্যাপক শ্রীসুরেন্দ্রমোহন পঞ্চতীর্থ, এম্-এ

ভক্ত ! মাভৈঃ, কোনও ভয় নাই, লৌকিক ও পারমার্থিক ইষ্ট সাধনে তোমার ক্ষমতা নাই, এরূপ মনে করিও না। 'অভীঃ' মন্ত্র গ্রহণ কর। অভী শব্দের অর্থ ভয়ের অভাব। তুমি সৎকার্য সম্পাদনে নির্ভীক এইরূপ আত্মপ্রত্যয় সংগ্রহ কর।

গীতাপাঠের আসরে আচার্য শ্রোতৃবৃন্দকে ঐরূপ উপদেশ দিতেছিলেন।

বলিতেছিলেন—তোমার দেহতত্ত্ব-অনুশীলনে ইহারই ভিতর শ্রীমদ্‌ভগবদ্‌গীতার মূলসূত্র পাওয়া যাইবে। তোমার দেহকে যদি আমি লতারূপে ব্যাখ্যা করি, আর যদি শ্রীমদ্ভগবদ্‌গীতাকে একটি লতারূপে কল্পনা করি, তবে তোমার ভয় দূর হইবে। মনে কর গীতা একটি পুষ্পময়ী লতা। উহাতে মোটে তিনটি ফুল ফুটিয়া আছে। সেই ফুল তিনটি

যেন একই বৃন্তে প্রস্ফুটিত অপূর্ব দর্শন। সেই লতাতে কর্মপুষ্প, ভক্তিপুষ্প ও জ্ঞানপুষ্প এই তিন পুষ্প বিকসিত।

ভক্ত! তোমার দেহরূপ লতাতে তিনটি অংশ প্রধান। চক্ষুরাদি ইন্দ্রিয় এক অংশ, মন এক অংশ এবং আত্মা এক অংশ। ইহার এক একটি অংশের বিকাশে ভগবানের সন্তোষবিধান সম্ভবপর, যেমন পুষ্পের বিকাশে এবং পুষ্পাঞ্জলি-প্রদানে ভক্ত ও ভগবান্ উভয়ের তুষ্টি-সম্পাদন সম্ভবপর হয়। দেহস্থ ইন্দ্রিয়াদি দ্বারা কর্মযোগ সহজসাধ্য, তোমার হাত, পা, বাক্য প্রভৃতি পঞ্চ কর্মেন্দ্রিয়দ্বারা এবং চক্ষু, কর্ণ প্রভৃতি জ্ঞানেন্দ্রিয়দ্বারা কর্মযোগ সাধন সুসাধ্য। তোমার হাত আছে, হস্তদ্বারা পুষ্পচয়ন কর, নৈবেদ্যাদি আহরণ কর, তারপর বদ্ধাঞ্জলি হইয়া ভগবানকে বন্দনা কর এবং ঐ সমস্ত তাঁহারই উদ্দেশ্যে নিবেদন কর। পা আছে, পদব্রজে মন্দির প্রদক্ষিণ কর, দূর দেশ হইতে পূজার উপকরণ সংগ্রহ কর, তারপর ভাবের আবেশে কর নৃত্য,—

"সোনার নূপুর রাঙা পায়
কিবা শোভা দেখা যায়,
নাচে হরিবোল হরিবোল বোলেরে।
শ্রীবাসের আঙ্গিনা মাঝে
আমার গৌর নাচেরে।"

তোমার বাক্য আছে, ভাষা আছে, সেই ভাষার বলে কর স্তোত্র পাঠ, অথবা কর জপযজ্ঞ-সংকীর্তন। চক্ষু আছে, সেই অপরূপ রূপ দর্শনের জন্য নয়নদ্বয় বিস্ফারিত কর।

কর্ণ আছে—ভগবানের নামকথা শ্রবণ কর।

নাসিকা আছে—পুণ্যগন্ধ গ্রহণ কর, তেমন মধুরগন্ধ আর কোথাও মিলিবে না। ছন্দে গন্ধে ভরপুর সেই পরমানন্দের আনন্দময় দেহ। ভক্ত পায় তার গন্ধ।

এইরূপে কর্মযোগী তার কর্ম-প্রসূনের অঞ্জলিতে ভগবানকে তুষ্ট করিতে পারে।

গীতা বলিতেছেন—কর্মণৈব হি সংসিদ্ধিমাস্থিতা জনকাদয়ঃ।" জনক প্রভৃতি রাজর্ষিগণ কর্মদ্বারাই ব্রহ্মলাভ করিয়াছিলেন।

অধিকারিভেদে যোগসাধনার ভেদ। কর্ম-যোগের অধিকার যাহার নাই, যাহার অঙ্গ-প্রত্যঙ্গ সবল নয়, শক্তিমান্ নয়, তাহার যদি অগতির গতি শ্রীপতির পদে মতি থাকে তবে তাহা দ্বারা ভক্তিযোগ সম্ভবপর। মন যদি থাকে পবিত্র ও বিশুদ্ধ, তবে সেই বিশুদ্ধ মনের সাহায্যে বিশুদ্ধ ভগবদ্রাজ্যে প্রবেশ সুগম হয়।

মন দুই প্রকার, শুদ্ধ ও অশুদ্ধ। অশুদ্ধ মন বিষয়াদিতে আবদ্ধ, শুদ্ধ মন শুধু ভগবানে আসক্ত। স্নেহ, দয়া, শ্রদ্ধা, প্রীতি, প্রেম প্রভৃতি বিশুদ্ধ মনের পরিপোষক। ভক্তিযোগের সাধকদের হৃদয়বীণাতে ঐ সমস্ত সুমধুর তান মধুর মধুর বাজে। তখন আমরা স্বীকার করিতে বাধ্য হই—

"ভক্তিঃ পরানুরক্তিরীশ্বরে।"

ঈশ্বরের প্রতি পরম অনুরক্তি বা অনুরাগের নামই ভক্তি। সেই ভক্তির বলে ভক্ত মনে করে—আমি তব চিরদাস, তুমি মম প্রভু। এখানে সেব্য-সেবক সম্বন্ধ।

গীতা বলিয়াছেন—

ভক্ত্যা মামভিজানাতি যাবান্ যশ্চাস্মি তত্ত্বতঃ।

(ভগবান বলিতেছেন)—আমি যে কত বড়, এবং আমি যে কি পদার্থ তাহা ভক্ত ভক্তির বলে জানিতে পারে। শুধু জানা নয়, ভক্তিযোগের সাধনায় সম্যক্ প্রকারেই আমাকে জানিতে পারে (=তত্ত্বতঃ)। তারপর?—

ততো মাং তত্ত্বতো জ্ঞাত্বা বিশতে তদনন্তরম্।

আমাকে জানার পর আমাতেই প্রবেশ করে।

কোন কোন অধিকারীর পক্ষে শরীরস্থ আত্মা হইল সাধন। আত্মাকে অবলম্বনপূর্বক—অর্থাৎ অধ্যাত্ম তত্ত্বের অনুশীলনে, পরমাত্মার প্রদীপ্ত রাজ্যে প্রবেশ করা চলে। তোমার আমার দেহের মধ্যে

আবদ্ধ জীবাত্মা, স্থূলদেহের সংস্পর্শে লৌকিক পদার্থে আসক্ত, কিন্তু যেই মুহূর্তে উহা বিশুদ্ধ মনের সহায়তায় পরমাত্মার সঙ্গে সংবদ্ধ হইল, সেই মুহূর্তে আর জীবাত্মা ও পরমাত্মা এরূপ দ্বৈতবুদ্ধি রহিল না। ঘটাকাশ তখন মহাকাশে মিশিয়া গেল।

গীতার বাণীতে আছে—

জ্ঞানাগ্নিঃ সর্বকর্মাণি ভস্মসাৎ কুরুতে তথা।

জ্ঞানের অগ্নি প্রজ্বালিত হইলে সমস্ত কর্ম, সর্বপ্রকার কর্মরূপ কাষ্ঠখণ্ড ভস্মীভূত হইয়া যায়।

গীতামাহাত্ম্যে বলা হইয়াছে—

সোপানাষ্টাদশৈরেবং ভক্তিমুক্তিসমুচ্ছ্রিতৈঃ।
ক্রমশশ্চিত্তশুদ্ধিঃ স্যাজ্ জ্ঞানভক্ত্যাদিকর্মসু॥

গীতাতে অষ্টাদশ অধ্যায় যেন আঠারোটি সোপান। গন্তব্যস্থানে পৌঁছিবার জন্য উহা সিঁড়ি। অনেকের মতে প্রথম ছয় অধ্যায়ে কর্মযোগ, দ্বিতীয় ছয় অধ্যায়ে ভক্তিযোগ ও তৃতীয় ছয় অধ্যায়ে জ্ঞানযোগ বর্ণিত হইয়াছে। আমরা কিন্তু ত্রিধা বিভক্ত এই গীতাতে কর্মযোগ-বিভাগে ভক্তিমূলক বা জ্ঞানমূলক শ্লোকও দেখিতে পাই। ভক্তিযোগ-বিভাগও জ্ঞানকাণ্ডের বৃত্তান্ত-জড়িত, সেইরূপ জ্ঞানযোগ-বিভাগেও কর্ম ভক্তি উভয়ই অনুস্যুত। তিনটি ফুল ফুটিয়া আছে, উহারা একেবারে বিচ্ছিন্ন নহে। পরমপুরুষ রামকৃষ্ণ বলিতেন, গীতা শব্দটিকে উল্টাইয়া ধরিলে আসে ত্যাগী। ত্যাগী না হইলে গীতার অনুশীলন সার্থক হয় না। ত্যাগ বলিতে সর্বকর্ম-ত্যাগ নয়, সর্বকর্ম-ফলত্যাগ। ইহাই সন্ন্যাসযোগ।

সর্বকর্মফলত্যাগং প্রাহুস্ত্যাগং বিচক্ষণাঃ।

কর্মফলত্যাগ বা নিষ্কামকর্ম জ্ঞানযোগের মর্মপ্রকাশক, সকামকর্ম স্বর্গলাভের নিদান। স্বর্গলাভ নশ্বর, কিন্তু নিষ্কাম কর্মের ফল অবিনশ্বর। নিষ্কাম কর্মকে শরণাগতি বলা চলে। হে ভগবান! আমার যত কিছু কাজ, সব তোমার প্রীতির জন্য। আমার জন্য কিছুই নয়। ভগবৎপ্রেমময়ী মীরাবাঈ প্রাণ ভরিয়া গান গাহিতেন :—

আমার বল্‌তে কিছুই নাই আর
তোমায় দিয়েছি।
(হরি) তোমার ভাবে জগৎ ভুলে
দাসী হয়েছি।

তোমার দেহরূপ লতাতে যখন কর্ম ভক্তি ও জ্ঞান পুষ্পের বীজ রহিয়া গিয়াছে, তখন ঐ অঙ্কুরিত বীজকে ক্রমবিকসিত কর। আর, পার যদি সঙ্গীতের তান তোলো :—

(হরি) কি দিয়ে পূজিব তোমায়?
কি আছে আমার!
প্রেম-ফুলে পূজিলে নাকি
পূজা হয় তোমার।
তুলসী আর গঙ্গাজলে
পূজিলে কি তোমায় মিলে?
অশ্রুজলে না ভিজালে
চরণ তোমার।

ভাব একবার, তোমার দেহের ভিতরে যে জীবাত্মা অবস্থিত, সেই হইল অভীষ্ট দেবতা শিব বা বিষ্ণু, তোমার মনটি হইল শিব-গেহিনী পার্বতী অথবা বিষ্ণুপ্রিয়া লক্ষ্মী, তোমার দেহের ভিতরের প্রাণবায়ু-সমূহ তোমারই সহচর, তোমার অতি প্রিয়, তোমার শরীরটি যেন মন্দির।

"আত্মা ত্বং গিরিজা মতিঃ সহচরাঃ প্রাণাঃ
শরীরং গৃহম্।"

তারপর তুমি যে প্রত্যহ বিষয়ভোগের জন্য আয়োজন করিতেছ, তাহাই অভীষ্ট দেবতার পূজা। তোমার নিদ্রাকার্যটি যেন সমাধি, সুষুপ্তি অবস্থা, তাহাতে আসিবে তুরীয় অবস্থা সুষুপ্তির অতীত।

"পূজা তে বিষয়োপভোগরচনা
নিদ্রা সমাধিস্থিতিঃ।"

তুমি যে পা দিয়া হাঁট, তাহাতে যেন মনে হয় মন্দির প্রদক্ষিণ করিতেছ, মন্দিরস্থ অভীষ্টদেবতাকে ঘুরিয়া ফিরিয়া হাঁটিয়া নাচিয়া পাহারা দিতেছ। তাঁহার তো পাহারার দরকার নাই, তবু তুমি তাঁহাকে

প্রদক্ষিণ করিতেছ। তোমার মুখের যতকিছু ভাষা সব যেন তাঁহার স্তোত্র; "অহরহঃ সন্ধ্যামুপাসীত।" প্রতিমুহূর্তে তাঁহার ধ্যান, তাঁহার স্তোত্র, তাঁহার নামকীর্তন।

"সঞ্চারঃ পদয়োঃ প্রদক্ষিণবিধিঃ
স্তোত্রাণি সর্বা গিরঃ।"

অতএব, উপসংহার হইল এই :—তুমি যাহা কিছু কর্ম কর, অথবা আমি যাহা কিছু করি সমস্তই তাঁহার আরাধনা।

"যদ্ যৎ কর্ম করোমি তত্তদখিলং
শম্ভো তবারাধনম্।"

হে শম্ভু শঙ্কর (হে বিশ্বব্যাপী বিষ্ণু), আমি প্রাতঃকাল হইতে শয়নকাল পর্যন্ত যে সমস্ত কাজ করি, তাহাই তোমার আরাধনা।

প্রাতরারভ্য সায়াহ্নং সায়াহ্নাৎ প্রাতরন্ততঃ।
যৎ করোমি জগন্মাতস্তদেব তব পূজনম্॥

আমার দেহ, মন ও আত্মাদ্বারা প্রাতঃকাল হইতে রাত্রি পর্যন্ত যাহা কিছু কাজ করি, তাহাই যেন হে জননি! জগন্মাতঃ! তোমার পূজার সাধন হয়।"

# জিজ্ঞাসা

শ্রীবিমলকৃষ্ণ চট্টোপাধ্যায়

জীবনে যেদিন ঘনাবে তামসী ঘোর
শূন্য হৃদয়—ব্যথাতুর নিরমম,
রহিবে না আলো আকুল নয়নে মোর
তোমারে সেদিন হেরিব কি প্রিয়তম?

অস্ত-অচলে জীবন-সূর্য ঢলে
এপারে ওপারে আঁধারের পারাবার,
পারের যাত্রী অন্ধ নয়ন-তলে
তোমারে সেদিন হেরিবে কর্ণধার?

# কাঠিয়াবাড়ের পুরানো গল্প

স্বামী জপানন্দ

## এখন কি আর আছে?

কয়েক বৎসর অতিবৃষ্টি-অনাবৃষ্টির পর সেবার বেশ ভাল শস্য হয়েছে। রাজাপ্রজা সকলেই আনন্দে ভরপুর, বিশেষতঃ কৃষকবর্গ। দীপাবলীর বেশী দেরী নাই, অল্প শীতের আমেজ দেখা দিয়েছে। "খলাবাড়ে" জোয়ার, বাজরা প্রভৃতি ধান্য এসেছে, কৃষকরা সকলেই মহাব্যস্ত,—যে যার ধান্য সাফ ক'রছে আর মনে মনে কি ক'রবে, না করবে,—দেয়-নেয় ইত্যাদি কত বিচারই না করছে! স্ত্রী পুত্রাদি তাদের সকলেই খাটছে। তাদের মনেও গয়নাগাটী, কাপড়-চোপড় আর আনন্দ উৎসবের নূতন নূতন কল্পনার ফোয়ারা ছুটছে। সকলেই উৎসাহে পরিপূর্ণ, অক্লান্ত পরিশ্রম করছে সবাই। জগুপটেল এবং তার স্ত্রী-পুত্রেরাও বাজরা পরিষ্কার ক'রছিলো।

জগুপটেল গ্রামের একজন নামজাদা চাষী। রাজদরবারে তার সুনাম আছে। জমিও তার অন্যের চেয়ে বেশীই ছিল, আর খাটতোও সে খুব। এবার সে কেবল বাজরার চাষ ক'রেছিলো,—

সোনা ফলেছে তার জমিতে। কাজ করতে করতে এক ছিলিম তামাক টেনে তাজা বনবার জন্য পাশেই বসে সে তার তোড়জোড় করতে লাগলো। অবশ্য নজর ছিলো তার বাজরার ঢেরের উপর—"অহহ! এমন বাজরা বহুকাল হয় নাই, দানাগুলি যেন মোতির মত!"···ছিলিম টানতে টানতে তার মনের এক কোণে ঢেউ উঠলো,—"কত মেহনৎ-ই না করেছি এর জন্য! কেন, হোক্ না-হোক্ প্রতি-বৎসরই তো সমানভাবে মেহনৎ করি!···কিন্তু (চকিতে হিংসার ভাব তার চোখ মুখে ফুটে উঠলো) ···কিন্তু এর ভাগ তো নিয়ে যাবে রাজা। জুলুম! জুলুম!! দিন নেই, রাত নেই খেটে মরি, তা যেন সব ওঁর জন্যই!···না, না এবার ছাড়বো না, কিছু সরাবই যা ঘরে আসে তাই লাভ!" জগু কিছু বাজরা চুরি করবার সঙ্কল্প দৃঢ় করল, আর তা করবার তাক্ খুঁজতে থাকলো।

একরাত্রে সে ঐ সুযোগ পেয়ে গরুর গাড়ীতে খুব ঠেসে ঠেসে বাজরা ভরে নিয়ে চল্লো বাড়ীতে। (ঐদিন তার পালা ছিলো খলাবাড়* পাহারা দেবার, আর কেউই সেখানে ছিল না।) তখন প্রায় ভোর হয়ে এসেছে, তাই ধরা পড়বার ভয়ে সে খুব জোরে জোরে হাঁকাতে লাগলো গাড়ী। ভাগ্যদোষে গ্রামের কাছে এক পাথরে ধাক্কা লেগে গাড়ীর একটা চাকা খুলে গেল। এখন উপায়? অপর কাহাকেও ডাকলে সবাই জেনে যাবে জগুর কীর্তি! নিজে খুব চেষ্টা করলে, কিন্তু একে তো ভারী গাড়ী তায় ভরেছে বাজরা যত পেরেছে ঠেসে! চাকা কিছুতেই পরাতে পারলে না। ভয়ে কাঁপতে লাগলো—"কী হবে? খলাবাড়ে ফিরে যাবারও তো উপায় নাই। সকলেই আমাকে ভাল লোক বলে জানে, দরবার আমাকে বিশ্বাসী পাত্র ভেবে মান দেয়!···হে রাম! আর এ কাজ করবো না, এইবার লাজ রাখো!···"

জগু দেখলে গ্রামের বাহিরে কে যেন আসছে! পাপের ফল হাতে-নাতে পেলে ভেবে তার প্রাণ শুকিয়ে গেল। কিন্তু ঐ ব্যক্তি কাছে আসতে অপরিচিত কোন পথিক বোলে তার মনে হলো। একটু আশা তার অন্তরে উঁকি মারলো—"ওহে ভাই, একটু এদিকে এস না, আমায় এই চাকাটা পরাতে একটু সাহায্য কর!"

বিনা বাক্যব্যয়ে ঐ ব্যক্তি সাহায্য করলে। চাকা পরিয়ে জগু হাঁফ ছেড়ে বাঁচলো, কৃতজ্ঞতা প্রকাশ করবার মত তার হুঁশ ছিল না। তাড়াতাড়ি গাড়ী হেঁকে সে বাড়ী চলে গেল।

ঐ ব্যক্তি আর কেহ নয়, স্বয়ং ভা কুম্ভাজী, গ্রামের রাজা। ভোরে উঠে অন্ধকার থাকতেই, গ্রামের বাইরে শৌচাদিতে যাওয়া তাঁর অভ্যাস ছিল। একটু একটু শীত পড়েছে, তাই বড় একটা চাদর মুড়ি দিয়ে যথানিয়মে শৌচার্থে যাচ্ছিলেন।

জগু তাঁকে চিনতে পারে নাই। জগু যে চুরি ক'রে ধান্য নিয়ে যাচ্ছে তা বুঝতে পেরেও কিছু না বোলে রাজা তাকে সাহায্য করলেন গাড়ীতে চাকা পরাতে!···

"আহা! লোভ হওয়া খুবই স্বাভাবিক। মেহনৎ মজুরি অত করে, তা হয় অমন বৃত্তি!··· ওরাই তো আমার সম্পত্তি, আমার সন্তান। না হয় কিছু বেশী নিলে। ওরা সুখী থাকলে আমার সুখ।" —ইত্যাদি ভাব কুম্ভাজীর হৃদয়ে প্রবাহিত হয়ে এক স্বর্গীয় প্রসন্নতা এনে দিলে। করুণায় তাঁর বুক ভরে গেল। এ ঘটনার কথা কিন্তু তিনি আর কাউকেও বল্লেন না।

( ২ )

কয়েকমাস পরে কুম্ভাজীর গড়ে (কেল্লায়) কোন কার্য-উপলক্ষে অনেক অতিথি-স্বজনের সমাগম

* খলাবাড় ধান্যাদি একত্র করবার স্থানবিশেষ। সকলের ধান্য এইখানে একত্র করা হলে যথারীতি রাজ-ভাগ দেওয়া হয়, অনন্তর যে যার ধান্য স্বগৃহে নিয়ে যায়।

হয়েছে। গ্রামের প্রথামত পাইক সকল গৃহস্থের বাড়ী থেকে পাতবার জন্য চাদর, বিছানা ইত্যাদি সামগ্রী সংগ্রহ করতে বেরিয়েছে। জগুর কাছে গিয়ে যখন সে চাইল দরবারের হুকুমে, জগু সাফ্ না করে দিলে। পাইক পাট্টার জোরে যখন একটু গলা চড়িয়ে বল্লে, যা ভাল ভাল বিছানাপত্র আছে তা ভালয় ভালয় বের করে দিতে, তখন জগুর পা থেকে মাথা পর্যন্ত একেবারে আগুন জ্বলে গেল।

"নিজেরা ছেঁড়া কাঁথায় শুয়ে মরি। আর ভাল যা আছে তা দরবারের চাই! দূর ছাই, এমন রাজ্যে বাস না করাই ভাল!"—জগু বেশ গরম হয়ে বোলে উঠলো।

"কে তোমাকে মাথার দিব্যি দিয়ে থাকতে ব'লছে? যাও, যেখানে পোষায় চলে যাও না!"—ক্রুর দংশন করলে পাইক।

"ওহে পাইক! এই জগুপটেল তা করে দেখাবে। কালই!"—বুক ফুলিয়ে জানালে জগু।

জগুর যা কথা, তাই কাজ। পরদিন সকলে দেখলে গরুর গাড়ী বোঝাই জিনিসপত্র নিয়ে জগু পটেল গ্রাম ছেড়ে চলে যাচ্ছে। 'রাম রাম, ভাই! রাম রাম'—বিদায় অভিবাদন কর'তে ক'রতে সে রাজার গড়ের সাম্নে যখন পৌঁছাল, তখন জগুর আত্মীয়স্বজন ও গ্রামবৃদ্ধেরা তাকে ঘিরে অনেক বুঝাতে লাগলো ঘরে ফিরে যাবার জন্য। কিন্তু জগু কারো কথাতেই কান দিলে না। গোলমাল শুনে ভা কুম্ভাজী বাহিরে এলেন এবং জগুকে হঠাৎ গ্রাম-ত্যাগের কারণ জিজ্ঞাসা ক'রলেন। রাগে বিহিত-অবিহিত জ্ঞানশূন্য জগু দু-চারটা কঠিন শব্দের সহযোগে সব ঘটনা জানিয়ে—তার পক্ষে যে তাঁর রাজ্যে বাস করা আর সম্ভব নয়, তাও স্পষ্ট জানিয়ে দিলে। রাজা অনেক মিষ্টি কথায় তাকে তুষ্ট করবার চেষ্টা করলেন, এবং পাইকের দণ্ড-দণ্ডবিধানও করলেন। তবুও জগু মানলো না, সে যাবেই। কুম্ভাজীর তখন মনে পড়ে গেল জগুর সেই কীর্তির কথা। তার কাছে গিয়ে কানে কানে বল্লেন,—"গাড়ীর চাকা পরাতে কাঁধ দেয়, এমন রাজা যদি কেহ থাকেন, তাঁর গ্রামে যেও!"—এই বোলে তিনি গড়ের ভিতর চলে গেলেন।

এদিকে জগুর পা যেন পৃথিবী ধরে রেখেছে, নড়বার আর সামর্থ্য নাই! এর চেয়ে মরণ তার ছিলো ভাল। এমন দেবতার রাজ্য ছেড়ে কোথা যাচ্ছিল সে? তার মান অক্ষুণ্ণ রাখবার জন্য চুপি চুপি বলে গেলেন তার পাপের কথা! আর সে থাকতে পারলে না, পরিতাপ-অগ্নি তাকে দহন করতে লাগল। দৌড়ে গিয়ে ভা কুম্ভাজীর পায়ে পড়ে সে ক্ষমা ভিক্ষা চাইলে। "যাও, পটেল, ঘরে ফিরে যাও। শান্তিতে থাকগে!" বোলে হাত ধরে তুল্লেন তাকে।*

* প্রবাদ ভা কুম্ভাজী বর্তমান গোণ্ডল নরেশের পূর্বপুরুষ ছিলেন।

বর্তমান সৌরাষ্ট্র-ই ছিল কাঠিয়াবাড়। কাঠি-রাজাদের রাজ্য ঐনামে পরিচিত ছিল।

"আহার, চালচলন, ভাব-ভাষাতে তেজস্বিতা আনতে হবে, সবদিকে প্রাণের বিস্তার করতে হবে—সব ধমনীতে রক্তপ্রবাহ প্রেরণ করতে হবে, যাতে সকল বিষয়েই একটা প্রাণস্পন্দন অনুভব হয়। তবেই এই ঘোর জীবনসংগ্রামে দেশের লোক বাঁচতে পারবে।"

—স্বামী বিবেকানন্দ

# বরণ

শ্রীদিলীপকুমার রায়

( ভক্তকবি শ্রীকুমুদরঞ্জন মল্লিকের সম্বর্ধনা-উপলক্ষ্যে )

তারেই বলি কবি—যে চায় সুন্দরে তার অন্তরে
ভক্ত যাচে ভগবানে—গড়েন যিনি সুন্দরে।
ভক্ত কবি একাধারে—বাউল তুমি প্রাণখোলা,
নও শহুরে ফানুষ—তুমি গ্রামের মানুষ মনভোলা।
একতারাটি বাঁধা তোমার একজনারি প্রেমসুরে,
পায়ে পায়ে ছন্দ তাঁরি বাজিয়ে চলো নূপুরে।

তথ্য পেয়ে মুগ্ধ সবাই!—জানল বিজ্ঞে আজ কতই!—
অণু থেকে নীহারিকা—যতই হাতায় পায় ততই—
জানতেই চায় সব কিছু, না মানতে চেয়ে—যাঁর বরে
সব কিছু রয় আজো উজল—জীবন উছল যাঁর তরে।

তুমি এমন ভুল করো নি, বেঠিক পথের নও পথিক,
বাসলে ভালো তাঁকেই—প্রিয় যাঁর চেয়ে কেউ নয় অধিক।
শিল্পী মানী ধনী জ্ঞানী—অঢেল মেলে এই ভবে
তাঁরাই নাকি সভ্যতাকে করেন ধারণ—কয় সবে।
চেয়ে তাঁদের নেকনজর আজ নজর অঝোর দেয় তারা
পায়ে তাঁদের—নামে যাঁদের হয় তারা আপনহারা।
নাম করে যে তাঁর শুধু, ধায় শুধুই তাঁরি সন্ধানে
ভিখ পায় না সেই ভুবনে!—তাঁর লীলা কি কেউ জানে?

এই দলেই যে নাম লেখালো—সেই তোমাকে প্রাণ খুলে
আমরা দুজন করি বরণ।—তাঁর নামের তুফান তুলে
চলো তুমি সোজা পথে—শুনল বা না শুনল কেউ
কী আসে যায়? গান গেয়ে যায় যারা প্রেমের জাগিয়ে ঢেউ
সংখ্যা তাদের কম হয় হোক—ধন্য তারাই ভক্তপ্রাণ
কোটির মাঝে গোটিক মেলে কৃষ্ণ-অনুরক্ত প্রাণ।
এই গোটিকের মাঝে তুমি পুণ্য-অমল একজনা:
তাই তোমাকে বাসি ভালো—করি তোমার বন্দনা।

# ভারতীয় নারীজাতি ও তাহার আদর্শ*

শ্রীমতী সৌদামিনী মেহ্‌তা

আমাকে শ্রীসারদাদেবীর প্রতি শ্রদ্ধা নিবেদন করার এই সুযোগ দেওয়ার জন্য আমি অতিমাত্রায় কৃতজ্ঞ। আজ আমরা শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের একান্ত অনুগামিনী সহধর্মিণী শ্রীসারদাদেবীর শতবার্ষিকী উৎসব পালন করছি। ১৮৫৩ খ্রীষ্টাব্দের ২২শে ডিসেম্বর বাংলার এক দূর পল্লী-অঞ্চলে জয়রামবাটী গ্রামে একটি ক্ষুদ্র বালিকার জন্ম হয়েছিল। তার নাম ছিল সারদা। সারদা অর্থ বিদ্যার অধিষ্ঠাত্রী দেবী। এই ছোট গ্রাম্য মেয়েটি পরবর্তী কালে হলেন শ্রীসারদাদেবী, আর অর্জন করলেন ভারতের প্রাচীন অধ্যাত্ম-জ্ঞান—যে জ্ঞান অধীত বিদ্যার চেয়ে শ্রেয়স্কর। এই রকমের জ্ঞান ভগবানের দান এবং এ কেবল তিনিই লাভ করতে সমর্থ, যাঁর অন্তরাত্মা সাধারণ মনবুদ্ধি অপেক্ষা প্রশস্ত, গভীরতর। শ্রীরামকৃষ্ণ ও শ্রীসারদাদেবীর মত সত্যদ্রষ্টাগণের জীবন হতে যে দিব্যপ্রভা বিচ্ছুরিত হয়, তা শত শত লোককে ধর্ম ও ন্যায়ের পথে চালিত করে। সারদাদেবী যে আমাদের মধ্যে খুব বেশী দিন আগে এসেছিলেন তা নয়, তবুও তাঁর জীবনকথা বিশেষ সুবিদিত নয়। তিনি নীরব জীবন যাপন করে গেছেন, যে ক্ষুদ্র গোষ্ঠী তাঁকে ঘিরে ছিল, তাদের প্রতি তাঁর অকুণ্ঠ ভালবাসা ও অসাধারণ ক্ষমা দেখিয়ে গেছেন।

মোটামুটি ভাবে তাঁর উপদেশ-সম্বন্ধে এই বলা যায় যে, আধ্যাত্মিক জীবনের মূলতত্ত্ব কোন অলৌকিক দর্শনলাভ বা অলৌকিক ব্যাপার-প্রদর্শনের মধ্যে নিহিত নয়; ইহা রয়েছে ভক্তি, জ্ঞান ও বৈরাগ্য-অনুশীলনের মধ্যে। বেদান্তদর্শনকে ভিত্তিরূপে গ্রহণ করলেও তিনি প্রত্যক্ষভাবে কোন দার্শনিক মতবাদ প্রচার করেন নি। তিনি ভক্তি-পথের কথাই বলে গেছেন। তাঁর শিক্ষা হল সব কিছুই ভগবানের কৃপার উপর নির্ভর করে; আর ভগবানের কৃপালাভের প্রধান উপায় হল তাঁর কাছে সম্পূর্ণভাবে আত্মসমর্পণ করা।

সেই মহীয়সী নারীর প্রতি আজ আমরা আমাদের বিনত শ্রদ্ধা নিবেদন করছি।

এখন আমি আজকের বিষয়বস্তুতে আসছি।

স্মরণাতীত কাল হতে ভারতীয় সমাজে নারী খুব উচ্চাসন পেয়ে আসছে। সাধারণের ধারণা প্রাচ্যে, বিশেষ করে এশিয়ার সব দেশে সমাজজীবনে নারীর স্থান নিকৃষ্টতর। সুতরাং আমার উক্তি এই ধারণার বিপরীত বলে মনে হতে পারে। যদিও একথা সত্যি যে, পাশ্চাত্যের নারীরা যতটা স্বাধীনতা ভোগ করেন, ভারতের নারীরা ততটা করেন না; তবুও ভারতীয় নারীদের তাঁদের পাশ্চাত্য ভগিনীদের চেয়ে সুযোগ-সুবিধা কম, তাঁদের জীবন ভাগ্য-বিড়ম্বিত—এইরূপ ধারণা করলে কিন্তু সত্যই ভুল করা হবে। প্রাচ্য ও পাশ্চাত্যের নারীদের অবস্থার তুলনা না করে এবার আমি সাধারণভাবে ভারতীয় নারীজাতির মূলগত আদর্শের বিশ্লেষণ করব।

ভারতের সাহিত্য ও ইতিহাসে ভারতীয় নারী-জাতির আদর্শের অফুরন্ত নজির আছে এবং ভারতীয় জাতিগঠনে ভারতীয় নারীগণ যে কতখানি গুরুত্ব-পূর্ণ অংশ গ্রহণ করেছেন তা দেখাবার জন্য শত শত ভারতীয় নারীর নাম একত্র গ্রথিত করা কষ্টসাধ্য হবে না। বস্তুতঃ প্রাচীন ভারতের শ্রেষ্ঠ অবদান রামায়ণ, মহাভারত ও ভাগবতে অবিস্মরণীয় ছন্দে বীরাঙ্গনাদের গুণ ও কার্যাবলীর যে চিত্র অঙ্কিত

* নিউইয়র্ক রামকৃষ্ণ-বিবেকানন্দ কেন্দ্রে শ্রীমা সারদাদেবীর শতবার্ষিকী-অনুষ্ঠানে প্রদত্ত ভাষণ হতে সঙ্কলিত।

হয়েছে, কোন সাহিত্য আজও তা অতিক্রম করতে পারে নি। আসুন, আমরা এই ধরনের কয়েক জন মহীয়সী মহিলার নাম স্মরণ করি। সীতা, দ্রৌপদী, সাবিত্রী, অরুন্ধতী, দময়ন্তী, গার্গী, মৈত্রেয়ী, মীরা, পার্বতী—আমি এইভাবে নামের এক অভিধান তৈরী করতে পারি। ভারতের সাংস্কৃতিক উত্তরাধিকারে এইরূপ প্রত্যেকটি নামের সঙ্গে একটি বিশেষ তাৎপর্য জড়িত আছে। বর্তমান ভারতের অশিক্ষিত নিরক্ষর লক্ষ লক্ষ নারী এইসব নামের সঙ্গে পরিচিত ও এইসব মহিলারা ভারতের যে ভাবধারার প্রতিনিধিত্ব করেন তার সঙ্গেও তাঁরা সম্পূর্ণ পরিচিত। জগতের প্রাচীনতম ধর্ম—হিন্দুধর্মের দৃষ্টিতে নারী শক্তিস্বরূপা; ভগবানের গুণময়ী মায়া। ভারত-স্থাপত্যের নিদর্শন মূর্তিগুলিতে জগৎপিতা ভগবানকে অর্ধনারীশ্বর, অর্থাৎ অর্ধেক পুরুষ ও অর্ধেক নারীরূপে দেখান হয়েছে। ভারতবর্ষের ইতিহাসে বহু পুণ্যপ্রভামণ্ডিতা, পূতচরিতা মহিমময়ী নারীর জীবনকথা আমরা পেয়ে থাকি, যাঁরা তাঁদের সমসাময়িক যুগে জাতীয় জীবনে অনেক কিছু দান করে গেছেন। বৈদিক যুগে দেখি, গার্গী ও মৈত্রেয়ী ঋষি যাজ্ঞবল্ক্যের সঙ্গে আত্মতত্ত্ব-সম্বন্ধে আলোচনা করছেন। বৌদ্ধযুগে বুদ্ধের বহু নারী শিষ্যা ভগবান তথাগতের নির্বাণের বাণী প্রচার করেছিলেন। মুঘলযুগে নারীগণ শাসনকার্যে অংশ গ্রহণ করতেন ও মহনীয় শিল্পকলা-ক্ষেত্রেও প্রেরণা যোগাতেন। ভারতের স্থাপত্য-সৌন্দর্যের সর্বশ্রেষ্ঠ নিদর্শন তাজমহলের জন্ম হয় এক সম্রাজ্ঞীর প্রেরণায়, সম্রাট্ শাহ্‌জাহান যাঁর প্রেমকে এই নিখুঁত প্রস্তরময় কবিতায় অমর করে রেখে গেছেন। পদ্মিনী, শিবাজীর মাতা জীজাবাঈ ও ঝাঁসীর রানী লক্ষ্মীবাঈ তাঁদের দেশভক্তি, নেতৃত্ব ও বীরত্ব দ্বারা ভারতবর্ষের ইতিহাসের পৃষ্ঠা অবিস্মরণীয় করে রেখেছেন। অতএব আদর্শের সন্ধানে ভারতীয় নারীদের ভারতবর্ষের বাইরে বা ভারতীয় সাংস্কৃতিক ঐতিহ্যের বাইরে যেতে হবে না। আদর্শের তো অভাব নেই, কিন্তু আজ আমার বক্তব্য হল, সেই আদর্শ আমাদের দৈনন্দিন জীবনে কতখানি সজীব হয়ে আছে এবং বর্তমান ভারতের নারীদের কাম্যই বা কি।

আধুনিক ভারতীয় সমাজে নারীদের অবস্থা যদি আমরা ভালভাবে বিশ্লেষণ করি, তা'হলে দেখতে পাব, তাঁরা দুটি গুরুত্বপূর্ণ প্রভাব দ্বারা চালিত হচ্ছেন। একটি হল নারীজাতির চিরাচরিত ঐতিহ্যের প্রভাব, যার প্রতি তাঁদের আনুগত্য সুস্পষ্ট। অপরটি হল আধুনিক নারীদের ভাবরাজ্যে অনুভূত, অদৃশ্য এক বিপ্লব—সে বিপ্লব অতীতের প্রতি বিদ্রোহ ঘোষণা করছে না সত্য, কিন্তু যুগপরিবর্তনের পরিপ্রেক্ষিতে প্রাচীন আদর্শের মূল্যকে অনবরত পরীক্ষা করে চলেছে। তাই আমরা দেখি সামাজিক, অর্থনৈতিক ও ব্যক্তিগত জীবনে আধুনিক ভারতীয় নারীর মধ্যে বহু পরিবর্তন দেখা দিয়েছে।

জীবন ও জীবনচর্যার ভিত্তিরূপে 'ধর্ম'-কথাটি ভারতের সর্বত্র ব্যাপকভাবে গৃহীত। আধুনিক ইয়োরোপীয় ভাষায় ধর্ম-শব্দটির কোন যথার্থ প্রতিশব্দ নেই, এবং সেইজন্য ইহা অনুবাদ করা যায় না। কিন্তু Righteousness (ন্যায়পরায়ণতা) Right conduct (ন্যায়াচরণ) বা Pursuit of Truth (সত্যানুসরণ) কথা দ্বারা ধর্মের আন্তর তাৎপর্য বুঝা যায়। বহু যুগ ধরে ভারতীয় নারীগণ এই ধর্ম-শব্দটিকে গ্রহণ করে আসছেন এবং স্ত্রীধর্ম বলতে যা বোঝায় তা অনুসরণ করছেন। ভারতের দূরতম গ্রামগুলিতে আজকের দিনের মেয়েদেরও ধর্ম বা স্ত্রীধর্ম কথাটি বলতে শোনা যায়। এঁদের মধ্যে অনেকেই যে শব্দটির সংজ্ঞা দিতে সমর্থ তা নয়, কিন্তু কথাগুলির তাৎপর্য কি তা তাঁরা বোঝেন। নির্বিবাদেই তাঁরা তাঁদের কয়েকটি কর্তব্য করে থাকেন এবং এই ভাবে অনুশীলন করতে পারেন বলেই গৌরব বোধ করেন। অত্যন্ত দুঃখ-কষ্টের সময়ে, দুর্বিপাকে, যাতনা, নৈরাশ্য, ক্ষতি ও

প্রিয়জনের মৃত্যুর সম্মুখবর্তী হয়েও আমি ভারতীয় মহিলাদের ধর্মের কথা বলতে শুনেছি ও যা অপরিহার্য, অবশ্যম্ভাবী তাকে সম্পূর্ণ শান্ত দ্বিধাহীন চিত্তে গ্রহণ করতে দেখেছি। এইরূপ ধর্মজীবন যাপন এবং ওঠা-পড়া, আনন্দ-বিষাদ, সফলতা-বিফলতার সঙ্গে জীবনকে গ্রহণ করা ভারতের সামাজিক কাঠামোর স্থায়িত্বের পক্ষে সহায়ক হয়েছে। অবশ্য এর অর্থ এই নয় যে, ভারতীয় মহিলারা সম্পূর্ণ নিষ্ক্রিয়, উদাসীন, এবং ভাগ্যের উপর নির্ভরশীল। আমার বলার উদ্দেশ্য এই যে, আমার মনে হয় উত্তরাধিকার হিসাবে প্রাপ্ত মনোবলের প্রভাবেই তাঁরা যা অবশ্যম্ভাবী তাকে সহ্য করার ক্ষমতালাভ করেছেন; নিষ্ক্রিয় অসহায় ভাব তার কারণ নয়। পরিবারের প্রতি ভারতীয় নারীর তাদাত্ম্যবোধ ও সামগ্রিক আকর্ষণ এই শক্তি থেকেই উদ্ভূত হয়েছে। ভারতের পরিবার আজও তার সামাজিক কাঠামোর ভিত্তি; পারিবারিক ক্ষেত্রে নারীই প্রধান পরিচালিকা। ভারতের একান্নবর্তী পরিবারের কথা আপনারা নিশ্চয়ই জানেন। এরূপ পরিবেশে একই পরিবারভুক্ত কতিপয় লোক বৃদ্ধ প্রপিতামহ থেকে আরম্ভ করে প্র-পৌত্র পর্যন্ত একই বাড়ীতে বাস করে ও একই সঙ্গে সুখদুঃখ ও দায়িত্বের ভাগী হয়ে পরস্পরের সাহচর্য ও সান্নিধ্য লাভ করে।

হিন্দু স্মৃতিশাস্ত্র মনে করেন, বিবাহ এক ধর্মানুষ্ঠান এবং পতিপত্নীর বিবাহ-বন্ধন অচ্ছেদ্য। আজও লক্ষ লক্ষ ভারতীয় নারী নির্বিচারেই এই নিয়ম মেনে চলেন। নারীর মুক্তি-আন্দোলন বিবাহকে ধর্মীয় সংস্কাররূপে গ্রহণ করার ব্যাপারে আজও কোন বিরাট পরিবর্তন আনতে পারে নি। ভারতে নারীর কার্যকলাপের প্রধান ক্ষেত্র বলে পারস্পরিক জীবনের উপর আমরা এত গুরুত্ব আরোপ করে এসেছি যে, মুক্তি বলতে যদি সামান্যতম উত্তেজনায় বিবাহ-বিচ্ছেদ আনার স্বাধীনতা বোঝায়, তা হলে তাকে লোকে বিরূপ দৃষ্টিতে দেখতে বাধ্য।

ভারতে, মাতৃত্বকে সকল সময়ই নারী-জীবনের সর্বোচ্চ পূর্ণতা বলে গণ্য করা হয়েছে; সুতরাং বিবাহে প্রত্যেক নারীর একরূপ জন্মাধিকার এসে যায়। ভারতীয় ধর্মও ঐতিহ্য জননীকে শ্রদ্ধা ও ভক্তিভাজন মনে করে। আমাদের সাংস্কৃতিক ঐতিহ্যের জন্যই ভারতবর্ষে উনবিংশ শতাব্দীর নারী থেকে বিংশ শতাব্দীর নারীতে পরিবর্তন সহজ ও স্বাভাবিক হয়েছে। আমরা ছিলাম মাতৃদেবতার পূজক; বর্তমানেও তাই আছি।

ভারতীয় নারীর এইরূপ বদ্ধমূল বিশ্বাস ও দৃঢ়-চরিত আদর্শ ছিল বলেই বিবাহবিচ্ছেদ ও পারি-বারিক বন্ধনের শৈথিল্য এই দেশে কমই দৃষ্ট হয়। ইহা বিস্ময়ের বিষয়। এ সবের দ্বারা প্রমাণিত হচ্ছে, ভারতীয় সমাজজীবনে কেমন করে সুপ্রতিষ্ঠ পারিবারিক জীবনের সুখ-স্বাচ্ছন্দ্য থাকে। ভারতীয় নারীগণের উত্তরাধিকার-স্বরূপ আদর্শ ও রক্ষণশীলতা-সম্বন্ধে বলে এখন আমি ভারতবর্ষের আধুনিক নারীদের নিত্যপরিবর্তনশীল ভাবধারার দিকে আপনাদের দৃষ্টি আকর্ষণ করব।

১৯১৭ সালের মে মাসে প্রথম সর্বভারতীয় নারীসম্মেলন হয় এবং পরবর্তী পাঁচ বৎসরে আশীটি বিভিন্ন কেন্দ্রে এ সম্মেলনের কাজ ছড়িয়ে পড়েছে। ১৯১৭ খ্রীষ্টাব্দেই শ্রীমতী সরোজিনী নাইডুর নেতৃত্বে চোদ্দ জন মহিলা প্রতিনিধি তদানীন্তন গভর্নর জেনারেল ও ভারতবর্ষের সেক্রেটারী অব ষ্টেটের সংগে দেখা করে পুরুষের মত নারীরাও যাতে সমান ভোটাধিকার পান তার দাবী করেন। ১৯২৬ সালে পুনরায় প্রথম সর্বভারতীয় মহিলা-সম্মেলন হয় এবং সেই বৎসর থেকে আজ পর্যন্ত এই সম্মেলন দেশের সামাজিক, অর্থনৈতিক ও রাজ-নৈতিক ক্ষেত্রে নিয়মিত অংশ গ্রহণ করে আসছে।

আমার বক্তৃতার প্রথম দিকে আমি নারীর মুক্তি-আন্দোলন সম্বন্ধে বলেছি যে, ইহা ভারতীয় নারীর গার্হস্থ্যজীবন, বিবাহ ও পরিবার প্রভৃতির প্রতি

রক্ষণশীল মনোভাবের কোন পরিবর্তনসাধন করতে পারে নি। কিন্তু ভারতীয় নারীর সত্যিকারের মুক্তি, অন্যান্য শক্তির সমবায়ে যতটা না এসেছে তার চেয়েও বেশী এসেছে একজন ব্যক্তির দ্বারা, তিনি হলেন মহাত্মা গান্ধী। তিনি ভারতীয় নারীদের জাতীয় আন্দোলনে যোগ দিতে, বিদেশী শাসকের আইনভংগ করতে, দেশের স্বাধীনতার জন্য অহিংস সংগ্রামে ঝাঁপিয়ে পড়ে কারাবরণ করতে আহ্বান করেছিলেন। শত সহস্র নারী তাঁর ডাকে সাড়া দিয়েছিলেন। এমনি করেই কাজ করবার ব্যক্তিগত স্বাধীনতা তাঁরা লাভ করেন। ইউরোপীয় দেশ-গুলিতে নারী নারীর ভোটাধিকার-অর্জনে প্রবল আন্দোলন এনেছিল। তবুও বলা যায়, গান্ধীজী ভারতীয় নারীদের মধ্যে যে রাজনৈতিক চেতনা এনে দিয়েছিলেন, জগতের ইতিহাসে তা তুলনাহীন। একজন বিদেশিনী এই মুক্তি-আন্দোলনকে স্বচক্ষে প্রত্যক্ষ করে যা বলেছেন এখানে তা দেওয়া হল। মহিলাটি আয়ার্ল্যাণ্ড-বাসিনী। তিনি বলেন :—

"জাতির স্বাধীনতা সংগ্রামে লিপ্ত হয়ে, ভারতীয় নারী যে পরিমাণে নিজের স্বাধীনতা অর্জন করেছেন তা মনে হয় অবিশ্বাস্য, অভাবনীয়। সেই বিরাট ধর্মযুদ্ধে, সকল জাতি ও সম্প্রদায়ের নারী, ধনী দরিদ্র নির্বিশেষে, পুরানো রীতি নীতির উল্লেখ না করে, 'এ সব মেয়েদের যোগ্য নয়' এই পুরানো কথা না বলে ও নারী পুরুষ ভেদ না রেখে, কালের প্রয়োজনে সাড়া দিতে গিয়ে নবলব্ধ ব্যক্তিগত স্বাধীনতার ভার, দুঃখ, আত্মত্যাগ ও আনন্দ ভাগ করে নিয়েছিল। নর ও নারীতে তখন পৃথক্ বুদ্ধি-ভেদ ছিল না। তারা একাত্ম হয়ে কাজ করেছিল এবং আত্মশক্তি ছিল তাদের অস্ত্র বা আত্মরক্ষার উপায়। যে নারী কখনও ঘরের বাহিরে আসে নি, সে সাধারণ শোভাযাত্রায় সকলের সামনে দিয়ে পায়ে হেঁটে গিয়েছে ও পরে কারাজীবনের সব কিছু সহ্য করেছে ; গর্ভবতী নারী কারাগৃহে সন্তান প্রসব করার ভয়ও করে নি বরং তারা ভাবত যে, আসন্নজন্মা সন্তানের পক্ষে এ স্থানে জন্ম অসম্মানের না হয়ে গৌরবের হবে ; দেবদাসী বা নর্তকীও মহাত্মাজীর আহ্বানে আপন পেশা ত্যাগ করে সম্ভ্রান্ত কয়েদীরা যে ব্যবহার পাবে সেও তা পেতে সাহসে বুক বেঁধেছিল। আমি দেখেছি, খুব গোঁড়া বামুনের মেয়েও তার সংগে সামাজিক ভাবে মেলামেশা করছে, এমনকি এক সংগে খাচ্ছে। অপরপক্ষে সে কাঁদছে, কেননা যে সত্যাগ্রহী বোনটি তার সংগে একাত্ম ও সমান ব্যবহার করেছে, আজ তাকে ছেড়ে যেতে হবে। এই রকমের একটা ভাব নারীদের মধ্যে বন্যার মত বয়ে চলেছিল। কারাগৃহকে তারা মন্দিরে পরিণত করেছিল। আর কারা-পথকে করেছিল তীর্থযাত্রার পথ। সেদিন মহাত্মা গান্ধী তাদের প্রত্যেকের কাছে ছিলেন সন্ন্যাসী, দেবমানব, এমন একজন নেতা যাঁর অধীনে জাতীয় কংগ্রেস পতাকায় কোন নোংরামি বা মন্দ কিছু প্রবেশ করতে পারে না।"

১৯২৫ থেকে ১৯৪৫ পর্যন্ত এই কুড়ি বছরের মধ্যে সহস্র সহস্র ভারতীয় নারীর দ্বারা যে প্রচুর শক্তি ক্ষরিত হয়েছে, তার ফলে ভারতের সামাজিক কাঠামোয় এসেছে বহু বিপুল পরিবর্তন এবং আজকের ভারতীয় নারীর আদর্শ ও আশা আকাঙ্ক্ষাও এর ফলে প্রভাবিত হয়েছে। ১৯৫০, ২৬ জানুয়ারীতে গৃহীত ভারতের শাসনতন্ত্রে ভারতীয় নারীরা পূর্ণ নাগরিক অধিকার লাভ করেছে ও রাষ্ট্রের দায়িত্বাধীন হয়েছে। নতুন শাসনতন্ত্রানুসারে প্রথম সাধারণ নির্বাচনে ৮২ লক্ষ নারী ভোটদাতার মধ্যে ৫৬ লক্ষ নারী ভোট দেওয়ার ব্যাপারে আপন রাজনৈতিক অধিকারের সুযোগ গ্রহণ করেছিল।

আজকের ভারতীয় নারীরা এক নতুন যুগ ও নবীন আদর্শের সম্মুখীন হয়ে দাঁড়িয়ে আছে।

সহস্র সহস্র বৎসরের ঐতিহাসিক বিবর্তনোদ্ভূত প্রাচীন আদর্শ ও জ্ঞান পরিত্যাগ করতে অবশ্য উৎসাহ দেওয়া বা সেইরূপ সম্ভাবনার আশা করা নির্বুদ্ধিতার পরিচয় দেওয়া হবে। সমান উত্তরাধিকার, বহু বিবাহ প্রথার উচ্ছেদ এবং অবৈতনিক ও বাধ্যতামূলক শিক্ষা প্রভৃতির পক্ষে তারা পুরানো নিয়মের অনুসরণ না করে বহু সংস্কার দাবী করছে। যে সব আদর্শের দ্বারা আজ তারা পরিচালিত হচ্ছে, সেগুলি ভারতের জাতীয় জীবনের বিরাট ঐতিহ্যের কোন অংশেই বিপরীত নয়। অতীতের ঐতিহ্য প্রেরণাহীন নয়; সুতরাং ভবিষ্যৎও নৈরাশ্যময় ভাববার কোন কারণ নেই।

# আণবিক বোমা ও ভগবদ্গীতা

শ্রীজীবনতারা হালদার, এম্‌-এস্‌সি

আধুনিক বিশ্বের ধ্বংসাত্মক মারণাস্ত্র আণবিক বোমার আবিষ্কর্তা রবার্ট ওপেনহেমার ( Robert Oppenheimer ) হিন্দু দর্শন ও শাস্ত্র, বিশেষতঃ শ্রীমদ্‌ভগদ্গীতার প্রতি কিরূপ অনুরাগী ছিলেন, তাহার বিস্ময়কর কাহিনী এই প্রতিভাশালী বৈজ্ঞানিকের জীবনীতে প্রকাশিত হইয়াছে। ওপেনহেমারের প্রতিভা অদ্ভুত সর্বতোমুখী। তিনি বৈজ্ঞানিক হইয়াও ইতিহাস, শিল্পকলা, সমাজতত্ত্ব, প্রাচ্যদর্শন প্রভৃতি সকল বিষয়েই সমান পারদর্শী। কমপক্ষে ছয়টি বিখ্যাত ভাষায় তাঁহার ব্যুৎপত্তি আছে—তন্মধ্যে সংস্কৃত অন্যতম।

আর্থার রাইডার নামক বিখ্যাত সংস্কৃতজ্ঞ পণ্ডিতের সহিত ঘনিষ্ঠ পরিচয় থাকাতে ওপেনহেমারের সংস্কৃত ভাষা ও শাস্ত্রজ্ঞান প্রসারতা লাভ করিয়াছিল। প্রতি বৃহস্পতিবার রাইডার জ্ঞানপিপাসু সৎসঙ্গ লইয়া তাঁহার গৃহে ভগবদ্গীতা, কালিদাস, ভর্তৃহরি এবং অন্যান্য ভারতীয় প্রাচীন পুস্তকাদি পাঠ ও আলোচনা করিতেন। এই সুযোগে ওপেনহেমার সংস্কৃত পাঠাভ্যাস করিতে লাগিলেন, বিশেষতঃ হিন্দু দর্শন ও শাস্ত্রপাঠে অত্যন্ত আগ্রহান্বিত হইলেন। তিনি এখনও ইহাতে বিশেষভাবে অনুরক্ত।

প্রাচ্যবাণীতে তাঁহার অনুরাগের মুখ্যতম কারণ এই যে, তিনি ভারতীয় দর্শনের সহিত আধুনিক বিজ্ঞান দ্বারা উদ্‌ঘাটিত দর্শনের সামঞ্জস্য উপলব্ধি করিয়াছেন। এই শেষোক্ত দর্শনের মতে পরিদৃশ্যমান প্রকৃতির অন্তরে অধ্যাত্ম জগৎ নিহিত রহিয়াছে এবং এই অধ্যাত্ম জগতের সন্ধান করিতেছে যোগী এবং বিজ্ঞানী নিজ নিজ মত ও পথ অবলম্বন করিয়া—যোগী ইন্দ্রিয়নিরোধ ও তত্ত্বজ্ঞানদ্বারা, বিজ্ঞানী গণিতশাস্ত্র ও সূক্ষ্ম বিচার দ্বারা।

পদার্থবিজ্ঞানের অণুপরমাণুসংক্রান্ত গবেষণা বহুদিন যাবৎ তাঁহার দৃষ্টি আকর্ষণ করিলেও আশ্চর্যের বিষয় এই যে, আণবিক বিস্ফোরণ কখনও তাঁহাকে আকৃষ্ট করে নাই। কিন্তু পরিশেষে তাঁহার বিপুল বৈজ্ঞানিক খ্যাতির জন্য ওপেনহেমারের এই গবেষণা হইতে দূরে থাকা সম্ভবপর হয় নাই। তাঁহাকে আণবিক বোমার মূলতত্ত্বের অনুসন্ধানে ব্যাপৃত হইতে হইল। ইহারই ফলে ১৯৪৩ সালে মাত্র ৩৮ বৎসর বয়সে তিনি আমেরিকার বিখ্যাত আণবিক গবেষণাগারের অধ্যক্ষ নিযুক্ত হইলেন। তথায় তাঁহাকে ঠিক কি ধরণের কাজকর্ম করিতে হইত, তাহা বিশদরূপে প্রকাশিত না হইলেও এই বিষয়ে তাঁহার অসাধারণ অবদানসম্বন্ধে সন্দেহের অবকাশ নাই। তিনিই বোমার কারখানার উপযুক্ত স্থান, সহকারী সংগ্রহ এবং প্রাথমিক কর্মিবৃন্দের তদারক করিতে লাগিলেন এবং এই যুগের চরম

উপযোগী করিয়া একটি বিরাট বৈজ্ঞানিক প্রতিষ্ঠান গড়িয়া তুলিলেন। প্রথমতঃ মাত্র ৩০জন কর্মী লইয়া আরম্ভ করিয়া ক্রমশঃ উক্ত কারখানাটি এত বিস্তৃতি লাভ করিল যে, ১৯৪৫ সালে সর্বশুদ্ধ ৪৫০০ ব্যক্তি নানাবিধ কার্যে তথায় ব্যস্ত ছিলেন। তাঁহাদের মধ্যে অনেকেই বিশিষ্ট বৈজ্ঞানিক—এমনকি কয়েকজন নোবেল প্রাইজপ্রাপ্ত—যেমন বহ্‌র্, ফার্মি, সডউইক্। তাঁহারা সকলেই ওপেনহেমারের জ্ঞান ও খ্যাতির সহিত পরিচিত ছিলেন। এখন প্রত্যক্ষ সংস্পর্শে তাঁহার বৈজ্ঞানিক প্রতিভার বিশাল পরিধির বিস্তারে ও গভীরত্বে সকলেই ক্রমাগত আশ্চর্যান্বিত হইতে লাগিলেন।

চির-আচরিত ধারাবাহিক রীতি অপেক্ষা ওপেনহেমারের গবেষণা সৃজনমূলক ছিল। তিনি নিজেই উল্লেখ করিয়াছেন যে ঐ বোমাটির প্রকাশে নূতন কোন তথ্য আবিষ্কার করিতে হয় নাই। উক্ত গবেষণাগারের জনৈক অধ্যক্ষ এই অভিমত প্রকাশ করিয়াছেন যে, ওপেনহেমার ব্যতীত এই বোমা নির্মাণ-কার্য সম্পাদিত হইতে পারিত কিন্তু এত অল্প সময়ের মধ্যে উহা সম্ভবপর হইত না। এই বিষয়ে তাঁহার সাহচর্য অপরিহার্য হইয়াছিল। ওপেনহেমারের অবদানের পরিমাপ হিসাবে অপর একজন মন্তব্য করিয়াছেন :— "ওপেনহেমার আণবিক বোমার মূল সূত্রগুলি নির্ধারণ করিয়াছিলেন এবং কার্যক্ষেত্রে সবগুলিই সত্য বলিয়া প্রমাণিত হইয়াছিল।"

এইরূপ অসাধারণ পরিশ্রমে তাঁহার শক্তিক্ষয় হইতে লাগিল এবং বোমার পরিসমাপ্তির দিকে তিনি দৈনিক মাত্র ৩।৪ ঘণ্টা ঘুমাইবার সময় পাইতেন। বস্তুতঃ সদ্যনির্মিত আণবিক বোমার পরীক্ষার প্রাক্কালে তাঁহার ওজন ১৪৫ হইতে ১১৫ পাউণ্ডে নামিয়া গিয়াছিল।

এই আণবিক যুগে ১৯৪৫ খৃষ্টাব্দের ১৬ই জুলাই একটি স্মরণীয় দিবস। ঐ দিন আণবিক বোমার প্রথম বিস্ফোরণ পরীক্ষা হইয়াছিল। লোকালয় হইতে বহু দূরে অবস্থিত এক মরুপ্রান্তরে ঐ পরীক্ষা পরিচালিত হইয়াছিল। ঐ দিন উষাকালে পরিশ্রান্ত শরীরে ও অবসন্ন মনে ওপেনহেমার ২।৩ মাইল দূর হইতে দূরবীক্ষণ সাহায্যে ধূসর মরু-ভূমির দিকে দৃষ্টিপাত করিতেছিলেন। তখন তাঁহার অন্তরে ভয় ও সংশয়ের দ্বন্দ্ব ও ঘাত-প্রতিঘাত চলিতেছিল। একবার তাঁহার সন্দেহ হইল—যদি বোমা বিস্ফোরণ না হয়! পরবর্তী মুহূর্তে তাঁহার আতঙ্ক হইল যদি প্রকৃতই বিস্ফোরণ হয় তবে পৃথিবীর কি অবস্থা হইবে! মানবজাতি কি এইরূপ ভয়াবহ মারণাস্ত্রের অধিকারী হইবার যোগ্যতা লাভ করিয়াছে? ইহার অপব্যবহারে জগতের কি ঘোরতর অনিষ্ট ও অকল্যাণ সাধিত হইবে? অনাগত দুর্দশার সম্ভাবনায় তিনি শিহরিয়া উঠিলেন। প্রকৃতিস্থ হইবার জন্য চক্ষু মুদিয়া ভগবানের ধ্যান করিতে লাগিলেন। "প্রভু, এই আণবিক বোমা নির্মাণ-কার্যে আমি নিমিত্ত মাত্র। তুমি যন্ত্রী, আমি যন্ত্র। যেরূপ পরিচালনা করিয়াছ, সেইরূপ চলিয়াছি। আমার কোনও কৃতিত্ব ও দায়িত্ব নাই। তোমারই ইচ্ছা পূর্ণ হউক। তোমারই মহিমা প্রচারিত হউক।"

অবশেষে বোমাটি বিদীর্ণ হইল। বিস্ফোরণের পরিণামে গোলাকার অগ্নিপিণ্ড উত্থিত হইয়া আকাশের তারকারাজি আচ্ছাদিত করিল। ঐ অপূর্ব তেজরশ্মির বিচ্ছুরণে ওপেনহেমারের চক্ষুর সম্মুখে শ্রীমদ্ভগবদ্গীতায় বর্ণিত শ্রীকৃষ্ণের বিশ্বরূপ যেন স্বতঃই উদ্ভাসিত হইয়া উঠিল। তিনি মনে মনে এই শ্লোকগুলি স্মরণ করিতে লাগিলেন—

দিবি সূর্যসহস্রস্য ভবেদ্ যুগপদুত্থিতা।
যদি ভাঃ সদৃশী সা স্যাদ্ ভাসস্তস্য মহাত্মনঃ॥

( গীতা—১১।১২ )

"যদি আকাশে যুগপৎ সহস্র সূর্যের প্রভা বিকীর্ণ হয়, তাহা হইলে সেই দীপ্তি বিশ্বরূপধারী সেই মহাত্মার তেজের তুল্য হইতে পারে।"

কালোঽস্মি লোকক্ষয়কৃৎ প্রবৃদ্ধো
লোকান্ সমাহর্তুমিহ প্রবৃত্তঃ। * * *
(ঐ—১১।৩২)

"আমি লোকসমূহের ধ্বংসকারী মহামৃত্যুরূপ কাল। বর্তমানে লোকসংহার করিতে প্রবৃত্ত হইয়াছি।"**

এইরূপে তিনি আণবিক বোমাকে ভগবানের বিশাল ঐশ্বর্যের এক অভূতপূর্ব বিকাশ বলিয়া গ্রহণ করিলেন। তাঁহার সাময়িক হৃদয় দৌর্বল্য দূরীভূত হইল। তিনি শান্তি ও সান্ত্বনা লাভ করিলেন।

আণবিক বোমার আবিষ্কর্তার শিক্ষা, দীক্ষা ও হৃদয়মনের উপর ভগবদ্গীতার এই অত্যাশ্চর্য প্রভাব দেখিয়া হিন্দু মাত্রই গৌরবান্বিত বোধ করিবেন।*

* রবার্ট ওপেনহেমার সম্প্রতি একটি রাজনৈতিক ষড়যন্ত্রে জড়িত হইয়া পড়িয়াছিলেন। তাঁহার বিরুদ্ধে অভিযোগের উত্তরে তাঁহার আত্মপক্ষ সমর্থনের দলিল ও বিবৃতিগুলি যাঁহারা সংবাদপত্রে মনোযোগ সহকারে অনুসরণ করিয়াছেন তাঁহাদের এই উন্নতচরিত্র দার্শনিক-বৈজ্ঞানিকের প্রতি শ্রদ্ধা অধিকতর জাগ্রত না হইয়া পারে না।—উঃ সঃ

# কবিতাঞ্জলি

## (এক)

### ঈশ্বর

শ্রীঅনিলচন্দ্র বন্দ্যোপাধ্যায়

তুমি কি কল্পিত কিছু, কায়াহীন মায়া,
বিশ্বাসে অস্তিত্ব শুধু আছে লুকাইয়া ?
'তুমি নাই',—যে কহিল কোথা ভ্রান্তি তার ?
অভ্রান্ত কে করিয়াছে, তোমারে প্রচার ?

জ্ঞানের চরম শীর্ষে, মূক স্তব্ধতায়,
পারিল না প্রমাণিতে কেহ তো তোমায়।

মানবের প্রয়োজনে অস্তিত্ব কি তব ?
রচিত হয়েছ তুমি মিথ্যা অভিনব।

অথবা হেরিয়া সৃষ্টি, স্রষ্টারে খুঁজিয়া,
যাহা নাই তারই তরে মরিছে কাঁদিয়া ?

তবু কিন্তু ভাবি যবে নাই তুমি নাই,—
হাহাকারে চিত্ত কেন মর্মরে সদাই !

কল্পনায় রচি এক রূপ প্রাণারাম,
দোদুল বিশ্বাসে করি তোমারে প্রণাম।

## (দুই)

### 'রাজ সব রূপ ধরে'

শ্রীপুলক আঢ্য

সূর্যরূপেতে দিতেছ জীবন চন্দ্রমা হয়ে আলো,
পিতারূপে প্রভু করিছ পালন, পত্নী—বাসিছ ভালো।

জননী হইয়া দিয়েছ জনম ঢেলেছ অপার স্নেহ,
সন্তানরূপে কলহাস্যেতে রেখেছ ভরিয়া গেহ।

সখা হয়ে প্রিয় সঙ্গ দানিয়া ভরেছ জীবন মম,
বায়ু-বারি হয়ে বাঁচাও জীবন নিখিলের প্রিয়তম।

সঙ্গীত হয়ে শ্রবণানন্দ ফুল হয়ে সৌরভ,
যশঃ রূপে সখা পুলকিত কর বাড়াইয়া গৌরব।

অন্ন হইয়া অযাচিত রূপে বাঁচায়ে রেখেছ প্রাণ
তবুও তোমায় পারিনা চিনিতে অদৃশ্য ভগবান।

সুখরূপে তুমি সুখী কর পুনঃ দুখ হয়ে দাও ব্যথা,
অপমান শোক দিয়ে তুমি আন তোমাতে একাগ্রতা।

ব্যাকুল তবুতো হই না বন্ধু ভুলে যাই বারে বারে,
সকলেরি মাঝে তুমি যে সতত রাজ সব রূপ ধরে।

( তিন )

## চির আনন্দ

শ্রীমতী হেমপ্রভা দেবী

তোমার মুখের বাণী
কানেতে কভু না শুনি -
তবুও প্রাণে সে বাজে,
দিনের সকল কাজে।

তোমার পরশ-রসে
হৃদয় হরষে ভাসে,
যদিও না পাই ছোঁওয়া
সেই ত পরম পাওয়া।

দেখিতে না পায় কেউ,
তবুতো মলয় ঢেউ,
বনের বুকেতে লাগে,
মর্মর গীতি জাগে।

তেমনি তোমার প্রেমে,
হাহাকার গেল থেমে
সকল জীবন মোর
হলো আনন্দে ভোর।

( চার )

## বিশ্বাস

শ্রীগণেশ লালওয়ানী

( যে দিন ) ভাঙবে ঝড়, নিববে আলো,
সকল অন্ধকার
অনেক দূরের পথে
সেদিন যেন আমার মনে
না পাই আমি ভয় ;
এমন যেন হয়—
অরণ্যে পর্বতে।

( যে দিন ) আমার ক্লান্তি, আমার শ্রান্তি
ভাঙবে মনোবল—
অনেক দূরের পথে
সেদিন যেন আমার মনে
না জাগে সংশয় ;
এমন যেন হয়—
অরণ্যে পর্বতে।

( পাঁচ )

## রহস্য

শ্রীফণিভূষণ চক্রবর্তী

রজনীরে বলে দিবা—"তুমি বড়ো কালো,
আমার ধরে না রূপ—আলোয় তো আলো।"
হাসিয়া রজনী কয়—"আমি কালো ব'লে
সবার নয়নে তুমি রূপবতী হোলে।"

# সমালোচনা

**ভারত আত্মার বাণী**—শ্রীজগদীশচন্দ্র ঘোষ প্রণীত। প্রকাশক :—প্রেসিডেন্সী লাইব্রেরী, ১৫, কলেজ স্কোয়ার কলিকাতা—১২। পৃষ্ঠা ২৮৬; মূল্য ৫৲ টাকা।

এই সুপরিকল্পিত পুস্তকখানি প্রধানতঃ একটি সংকলন-গ্রন্থ। লেখক শাস্ত্রাদি হইতে এবং আধুনিক যুগের শ্রীরামকৃষ্ণ-বিবেকানন্দ, শ্রীঅরবিন্দ, রবীন্দ্রনাথ, ও মহাত্মা গান্ধী প্রমুখ মহাপুরুষ ও মনীষীর প্রচুর কথা ও লেখা উদ্ধৃত করিয়া ভারত-আত্মার যথার্থ বাণী কি তাহা দেখাইবার চেষ্টা করিয়াছেন। ঈশ উপনিষদের আদিমন্ত্র "ঈশা বাস্যমিদং সর্বং যৎকিঞ্চ জগত্যাং জগৎ" এই আর্য-সভ্যতার মূল মন্ত্রের প্রতি পাঠকের দৃষ্টি আকর্ষণ করাই এই গ্রন্থের প্রধানতম উদ্দেশ্য। সেই উদ্দেশ্য অনেকাংশে সফল হইয়াছে।

"নায়মাত্মা বলহীনেন লভ্যঃ, ন মেধয়া ন বহুনা শ্রুতেন" আজকাল উপনিষদ্ আদর্শের এই মহা-বীরত্বকেও দুঃখবাদ, মায়াবাদ, escapism প্রভৃতি নাম দিয়া খাটো করা হয়, আর মূর্খতা ও দুর্বলতাকে পাণ্ডিত্য ও বীরত্বেররূপ দিয়া আত্মপ্রসাদ-লাভ এবং স্বভাবতঃ দুর্বল ও ভোগপ্রিয় জনসাধারণকে বিপথে পরিচালনার প্রয়াস দেখা যায়। অধুনা পাশ্চাত্য প্রভাবাভিভূত পণ্ডিতম্মন্য তথাকথিত দার্শনিক এবং স্বার্থান্বেষী ধর্মধ্বজী লেখক ও সংস্কারকের অন্ত নাই। এ অবস্থায় জনসমাজে ভারত-আত্মার যথার্থ বাণী প্রকাশক এই জাতীয় পুস্তকের একান্ত আবশ্যকতা আছে।

এই পুস্তকের ২০৭ পৃষ্ঠায় আমাদের ধর্ম যে পাশ্চাত্য "Religion" নহে তাহা সুন্দরভাবে আলোচিত হইয়াছে। এ বিষয়ে বক্তব্য এই যে, জগতে নানা Religion প্রচলিত—যাহা creed, cult, sect, church প্রভৃতি সৃষ্টি করিয়াছে। এই ধরনের ভারতে Hindu religion নামক কোনও religion নাই। আর যদি religion শব্দকে আধ্যাত্মিকতার বাচক বলিয়া ধর্ম বলা হয়, তাহা হইলেও ভারতে যে ধর্মমতসকল প্রচলিত আছে তাহা সনাতন ধর্মেরই অঙ্গমাত্র। হিন্দুধর্ম বলিয়া কোনও বিশেষ religion ভারতে নাই। আমাদের শাস্ত্রেও হিন্দুধর্ম বলিয়া কোনও ধর্মের উল্লেখ নাই।

বইখানির ছাপা ও কাগজ ভাল। কয়েকখানি সুন্দর ছবি আছে।

—স্বামী প্রশান্তানন্দ

**বৈশেষিক দর্শন**—শ্রীসুখময় ভট্টাচার্য প্রণীত। প্রকাশক—বিশ্বভারতী গ্রন্থালয়, ২, বঙ্কিম চাটুয্যে স্ট্রীট, কলিকাতা; পৃষ্ঠা—৫৩; মূল্য ॥০ আনা।

'বিশ্ববিদ্যাসংগ্রহ' পুস্তকমালার অন্তর্গত এই বইখানি ক্ষুদ্রায়তন হইলেও গ্রন্থকার ইহাতে কণাদসূত্র, ও প্রশস্তপাদাচার্যের ভাষ্যাবলম্বনে উপস্কার প্রভৃতি টীকা ও স্বীয় পর্যালোচনার সাহায্যে বৈশেষিক দর্শনের পদার্থগুলি অতি সরলভাবে বুঝাইয়া মুক্তির স্বরূপ ও উপায় বর্ণনা করিয়াছেন। এই প্রসঙ্গে কিছু কিছু ন্যায় দর্শনের পদার্থের সহিত বৈশেষিক দর্শনের পদার্থের ভেদ এবং অদ্বৈতবাদের মূল সূত্রের সহিত দ্বৈতবাদের ভেদও বর্ণিত হইয়াছে। গ্রন্থের ক্ষুদ্রতা-নিবন্ধন এবং বোধ করি সাধারণ পাঠকের ধৈর্যচ্যুতির আশঙ্কায় লেখক অনুমান ও শব্দের প্রক্রিয়ায় মূল পদার্থগুলির উল্লেখ অতি সংক্ষেপেই করিয়াছেন। ঐ কারণেই সৃষ্টির আদিত্ব স্বীকারে অকৃতাগম, কৃতনাশ, মুক্তির অনিত্যত্ব প্রভৃতি দোষের প্রসক্তি থাকিলেও ঈশ্বরবাদী বৈশেষিকের পক্ষে ঈশ্বরের পক্ষপাতিত্বরূপ প্রধান দোষেরই উল্লেখ পুস্তকে করা হইয়াছে। বৈশেষিক দর্শনের সর্বাপেক্ষা প্রাচীনত্ব-বিষয়ে মতভেদ

থাকিলেও সুপণ্ডিত লেখক সংক্ষেপে ঐ দর্শনের প্রকাশাদির কথা উল্লেখ করিয়াছেন। প্রাঞ্জলভাষায় লিখিত এই পুস্তকখানি সংস্কৃতানভিজ্ঞ বৈশেষিক দর্শনের পদার্থজিজ্ঞাসু বাঙালী পাঠক-পাঠিকার বিশেষ উপযোগী হইবে বলিয়া আশা করি।

—শ্রীদীননাথ ত্রিপাঠী (সপ্ততীর্থ)

**মরণের পারে**—স্বামী অভেদানন্দ প্রণীত; প্রকাশক—শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠ, ১৯বি, রাজা রাজকৃষ্ণ স্ট্রীট, কলিকাতা-৬; ডিমাই আট পেজী ১৯৫ পৃষ্ঠা; মূল্য ৫৲ টাকা।

ভগবান শ্রীরামকৃষ্ণদেবের অন্যতম সন্ন্যাসী শিষ্য পরম পূজ্যপাদ পরলোকগত গ্রন্থকার আমেরিকায় অবস্থানকালে ভিন্ন ভিন্ন সাংস্কৃতিক বৈঠকে মরণোত্তর জীবনসম্বন্ধে যে সকল বক্তৃতা দিয়াছিলেন ঐগুলির সঙ্কলন 'Life Beyond Death' নামে প্রকাশিত হইয়াছিল। বর্তমান গ্রন্থটি উহারই বাঙলা সংস্করণ। মৃত্যুই মানুষের জীবনের শেষ কিনা এই বিষয় লইয়া মানুষ স্মরণাতীতকাল হইতে ভাবিয়া আসিয়াছে। নানাদেশের ধর্মে, দর্শনে এবং লৌকিক বিশ্বাসে পরলোক-সম্বন্ধে বিবিধ ধারণা ও রহস্যের নিদর্শন পাওয়া যায়। ঊনবিংশ শতাব্দীর শেষ চতুষ্ক হইতে কতিপয় লব্ধপ্রতিষ্ঠ পাশ্চাত্ত্য বৈজ্ঞানিকও প্রেততত্ত্ব লইয়া গবেষণা আরম্ভ করেন এবং বহু বিস্ময়কর তথ্যের সন্ধান পান। আলোচ্য পুস্তকে অগাধ পাণ্ডিত্য, মেধা ও যোগদৃষ্টিসম্পন্ন গ্রন্থকার পরলোক-তত্ত্ব সম্বন্ধে প্রাচ্য ও পাশ্চাত্ত্য যাবতীয় মত ও গবেষণার পরিচয়দান, বিশ্লেষণ এবং আপেক্ষিক মূল্যনিরূপণ করিবার চেষ্টা করিয়াছেন। আধুনিক প্রেত-বিজ্ঞানের প্রণালীতে গৃহীত অনেকগুলি প্রেতাত্মার ফটো গ্রন্থে প্রদত্ত হইয়াছে। মরণোত্তর জীবনসম্বন্ধে বৈদান্তিক দৃষ্টিভঙ্গীর বিশদ আলোচনা এই গ্রন্থের প্রধান বৈশিষ্ট্য। পরলোকতত্ত্বানুসন্ধানের যথার্থ লক্ষ্য কি হওয়া উচিত, কি ভাবে ঐ অনুসন্ধান করিলে আমরা কল্যাণলাভ করিতে পারি এবং কোন্ কোন্ সতর্কতার অভাবে উহা আমাদের শরীর ও মনের ক্ষতিকর হয় এই বিষয়ে গ্রন্থকারের যুক্তিপূর্ণ প্রসঙ্গ ও সিদ্ধান্তগুলি যেমন চিত্তাকর্ষক তেমনই শিক্ষাপ্রদ। অতি প্রাঞ্জল ভাষায় লিখিত বহুতথ্যপূর্ণ এই সুখপাঠ্য বইটি বাঙলার দার্শনিক, বৈজ্ঞানিক ও ধর্ম-সাহিত্যে যে একটি বিশিষ্ট সংযোজন ইহাতে সন্দেহ নাই। এই অমূল্য গ্রন্থের প্রকাশের জন্য শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠকে আন্তরিক অভিনন্দন জানাইতেছি।

**কাশ্মীর ও তিব্বতে স্বামী অভেদানন্দ**—শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠ, ১৯বি, রাজা রাজকৃষ্ণ স্ট্রীট, কলিকাতা-৬ হইতে প্রকাশিত; ডিমাই আট পেজী ১৯৫ পৃষ্ঠা; মূল্য—৫৲ টাকা।

পূজ্যপাদ শ্রীমৎ স্বামী অভেদানন্দ মহারাজ শুধু একজন তীর্থযাত্রী সন্ন্যাসী রূপেই কাশ্মীর ও তিব্বত পরিভ্রমণ করেন নাই—সূক্ষ্মদৃষ্টিসম্পন্ন তথ্যসন্ধানী প্রখরমননশীল একজন ঐতিহাসিক ও প্রত্নতাত্ত্বিক-রূপেও তিনি ঐ দুই দেশের দ্রষ্টব্য স্থান ও তথ্যসমূহ অনুশীলন করিয়াছেন। আলোচ্য পুস্তকটি তাই শুধু একটি মনোজ্ঞ ভ্রমণকাহিনীই নয়—ইহা বহু অপরিজ্ঞাত বিবরণসম্বলিত কাশ্মীর ও তিব্বতের একটি সাংস্কৃতিক ইতিহাসও বটে। ১৩৩৬ সালে এই গ্রন্থের প্রথম সংস্করণ প্রকাশিত হয়। বর্তমান সংস্করণে কলেবর কিছু পরিবর্ধিত হইয়াছে। তিব্বতে বৌদ্ধধর্মের প্রচার-সম্বন্ধে বিস্তারিত আলোচনা গ্রন্থের অত্যন্ত মূল্যবান বৈশিষ্ট্য। যীশুখ্রীষ্টের ভারতে আগমন-সম্পর্কিত তথ্যও খুব চিত্তাকর্ষক। বাঙ্গালী পাঠক-পাঠিকার নিকট প্রভূত আধ্যাত্মিক প্রেরণাদায়ী তথ্যপূর্ণ এই সুলিখিত ভ্রমণকাহিনীটি উপযুক্ত সমাদর লাভ করুক ইহাই প্রার্থনা।

**Mystery of Death**—By Swami Abhedananda. Published by Ramakrishna Vedanta Math, 19B Raja

Rajkrishna Street, Calcutta. Pages 395. Price : Board : Rs 8/8 ; Cloth : Rs 10/-

আলোচ্য পুস্তকখানি ১৯০৬ সালে পূজ্যপাদ শ্রীমৎ স্বামী অভেদানন্দ মহারাজের আমেরিকাতে প্রদত্ত ১৯টি বক্তৃতার সঙ্কলন। বক্তৃতাগুলির বিষয়বস্তু কঠোপনিষদে উপন্যস্ত জীবন-মৃত্যুর 'রহস্যবিদ্যা' বা ঔপনিষদ বিজ্ঞান। কঠোপনিষদের মূল বিষয়বস্তুর আরম্ভ যমের নিকট নচিকেতার একটি প্রশ্নে—'কেহ বলে মানুষ মৃত্যুর পরে থাকে, কেহ বলে থাকে না, এই সংশয়ের মীমাংসা কি ?' প্রথম অধ্যায়ের দ্বিতীয় বল্লী হইতে ৮০টি শ্লোকে যম এই প্রশ্নের উত্তর দিয়াছেন লৌকিক এবং তাত্ত্বিক দুই দৃষ্টিকোণ হইতে। মানুষের ইহলোকের জীবন ও কর্ম, তাহার ব্যক্তিত্বের বিশ্লেষণ, সংসারে তাহার বিচিত্র আকাঙ্ক্ষা, লক্ষ্য, জ্ঞান—তাহার তাত্ত্বিক স্বরূপ, পরলোক, উর্ধ্বগতি, মুক্তি এ সকল প্রসঙ্গই 'জীবন-মৃত্যুর রহস্যের' অন্তর্গত। পূজ্যপাদ গ্রন্থকার তাঁহার অগাধ শাস্ত্রজ্ঞান এবং অসন্দিগ্ধ সত্যদৃষ্টি দ্বারা এই সকল বিবিধ তত্ত্বের প্রচুর মৌলিকতাপূর্ণ প্রাঞ্জল আলোচনা করিয়াছেন। কঠোপনিষদে আছে—'অনন্যপ্রোক্তে গতিরত্র নাস্তি'—আত্মজ্ঞ পুরুষের উপদেশ ব্যতীত আত্মবস্তুর জ্ঞানলাভ হয় না। পূজ্যপাদ গ্রন্থকার ছিলেন আত্মদ্রষ্টা আচার্য ; তাই তাঁহার কথাগুলি পদে পদে আধ্যাত্মিক শক্তি ও উদ্দীপনায় ভরপুর। গ্রন্থখানি শুধু 'জীবন-মৃত্যুর রহস্যে'র একটি উপাদেয় দার্শনিক ও বৈজ্ঞানিক আলোচনাই নয়, পরন্তু তত্ত্বজ্ঞানলাভেচ্ছু সাধকের নিকট অমূল্য সাধনসঙ্কেত ও সিদ্ধান্তের উপস্থাপক। শ্রীরামকৃষ্ণ বেদান্ত মঠ পূজ্যপাদ অভেদানন্দ মহারাজের কঠোপনিষদের দর্শন ও ধর্মজ্ঞান-সংক্রান্ত বক্তৃতাগুলির এই সুমুদ্রিত ও সুসম্পাদিত সঙ্কলন-গ্রন্থটি প্রকাশ করিয়া তত্ত্বানুসন্ধিৎসুগণের প্রভূত ধন্যবাদভাজন হইয়াছেন সন্দেহ নাই।

**বিদ্যামন্দির পত্রিকা** ( ১৯৫৪ )—রামকৃষ্ণ মিশন বিদ্যামন্দির, পোঃ বেলুড় মঠ, হাওড়া হইতে প্রকাশিত। পৃষ্ঠা সংখ্যা—১৬৪।

এই বার্ষিকীটি বিদ্যামন্দিরের ছাত্র এবং অধ্যাপক-গণের পরিচালিত পত্রিকার মুদ্রিত পর্যায়ের চতুর্থ সংখ্যা। সম্পাদনা করিয়াছেন ব্রহ্মচারী তারাপদ, অধ্যাপক শ্রীসুপ্রিয়কুমার কর, শ্রীঅমিয়কুমার হাটী (২য় বর্ষ), শ্রীদেবব্রত ঘোষ (১ম বর্ষ)। সাহিত্য, দর্শন, ধর্ম, বিজ্ঞান, জনসেবা, ভ্রমণবিষয়ক প্রবন্ধগুলিতে তরুণ বিদ্যার্থিগণের মননশীলতা এবং পর্যবেক্ষণ-শক্তির পরিচয় সুপরিস্ফুট। গল্প কয়েকটিও ভাল লাগিল। অনেকগুলি সুন্দর ছবি আছে।

**উদয়াচল** ( বিশেষ সংখ্যা, ১৯৫৩ )—রামকৃষ্ণ মিশন আশ্রম, ১৮ ও ২০, যদুলাল মল্লিক রোড, কলিকাতা-৬ হইতে প্রকাশিত। সম্পাদনা করিয়াছেন ডক্টর বিধানরঞ্জন রায়, এম্-এস্‌সি, ডি-ফিল্, অধ্যাপক প্রণবরঞ্জন ঘোষ, এম্-এ, (উভয়েই প্রাক্তন ছাত্র) এবং শ্রীভাগবত দাশগুপ্ত। পৃষ্ঠা সংখ্যা—১১৮।

কলিকাতা পাথুরিয়াঘাটাস্থিত শ্রীরামকৃষ্ণ মিশনের ছাত্রাবাসের প্রাক্তন ও বর্তমান বিদ্যার্থিগণের পরিচালিত এই বার্ষিকী পত্রিকাটি দেখিয়া আমরা অত্যন্ত পরিতৃপ্তি লাভ করিয়াছি। ইংরেজী এবং বাঙ্গলা দুটি অংশই সুনির্বাচিত লেখায় সমৃদ্ধ। ১৯টি রঙীন ও একবর্ণ চিত্র পত্রিকাটির সৌষ্ঠব বৃদ্ধি করিয়াছে।

**উজ্জীবন** ( প্রথমবর্ষ, প্রথম সংখ্যা, শ্রীঅক্ষয় তৃতীয়া, ১৩৬১ )—সম্পাদক শ্রীযতীন্দ্র রামানুজ দাস, শ্রীবলরাম ধর্মসোপান, খড়দহ হইতে প্রকাশিত। বার্ষিক মূল্য ২৲ টাকা।

ধর্ম ও নীতিবিষয়ক এই নূতন ত্রৈমাসিক পত্রিকাটিকে আমরা সাদরে অভিনন্দিত করি। শ্রীবসন্তকুমার চট্টোপাধ্যায় বৈদিক ধর্ম সম্বন্ধে আলোচনা করিয়াছেন। শ্রীহেমেন্দ্রপ্রসাদ ঘোষ ও শ্রীমতী লীলা মজুমদার যথাক্রমে লিখিয়াছেন—'সমাজে ধর্মের স্থান' এবং 'আদর্শবাদ'। কবিশেখর কালিদাস রায় এবং শ্রীকুমুদরঞ্জন মল্লিকের কবিতাদ্বয় ভাবরসে ভরপুর। কীর্তনগান-সম্বন্ধে একাধিক প্রবন্ধ এবং লীলাকীর্তনের স্বরলিপি পত্রিকাখানির প্রশংসনীয় বৈশিষ্ট্য।

# শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশন সংবাদ

**পীড়িতের সেবা**—কাশী রামকৃষ্ণ মিশন সেবাশ্রমের ১৯৫৩ সালের কার্যবিবরণী আমাদের হস্তগত হইয়াছে। গত ৫৩ বৎসর যাবৎ বিভিন্নমুখী জনসেবা দ্বারা এই প্রতিষ্ঠানের এক বিরাট ঐতিহ্য সৃষ্ট হইয়াছে। আলোচ্য বর্ষে সেবাশ্রমের ইন্‌ডোর সাধারণ হাসপাতালে ২৭৫৩ জন রোগী ভর্তি হন। এই হাসপাতালে ৫২৫ জন রোগীর অস্ত্রোপাচার হয়। সেবাশ্রম এই বৎসরে ২০ জন দুঃস্থ আশ্রয়হীন নরনারীকে আশ্রয় প্রদান করে। এতদ্‌ভিন্ন চন্দ্রিবিবি ধর্মশালা ফণ্ডের অর্থদ্বারা কয়েক জন দুঃস্থ ব্যক্তিকে সাহায্য ও আশ্রয় দান করা হয়। সেবাশ্রমের বহির্বিভাগীয় ঔষধালয়ে ৯৫,০৫৩ জন রোগীর চিকিৎসা করা হইয়াছে। এই বিভাগে ২৩,০৬৭ জন রোগীর অস্ত্রোপচার হইয়াছে। ইহা ছাড়া ১৩৮ জন ব্যক্তিকে ২,০৯১।/০ আনা অর্থ-সাহায্য করা হইয়াছে। দুঃস্থ নরনারীগণকে বস্ত্রাদিও দান করা হইয়াছিল। ৪৫৯ জন ব্যক্তির সাময়িক সাহায্য বাবদ ৮০৫/১১ পাই ব্যয়িত হইয়াছে।

সেবাশ্রমের Pathological Laboratory ও রঞ্জনরশ্মি বিভাগও সুপরিচালিত হইতেছে। শেষোক্ত প্রতিষ্ঠানটি স্থায়ী গৃহে স্থানান্তরিত হইয়াছে। একজন বিশিষ্ট অধ্যাপকের তত্ত্বাবধানে একটি সংস্কৃত চতুষ্পাঠীও পরিচালিত হইতেছে। আলোচ্য বর্ষে সেবাশ্রমের সাধারণ ফণ্ডে আয় ১,০৭,৪৭৮৵০ আনা এবং ব্যয় ১,০৩,৬৮৫॥৶৮ পাই। এই মানবকল্যাণব্রতী প্রতিষ্ঠানটির কর্মসম্প্রসারণ ও উন্নয়নমূলক পরিকল্পনার দিকে সহৃদয় দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করিতেছি।

বৃন্দাবন রামকৃষ্ণ মিশন সেবাশ্রমের ১৯৫৩ সালের কার্যবিবরণীও আমাদের হস্তগত হইয়াছে। এই প্রতিষ্ঠান ৪৭ বৎসর যাবৎ পীড়িতের সেবা দক্ষতার সহিত পরিচালনা করিয়া আসিতেছেন। আলোচ্য বর্ষে সেবাশ্রমের অন্তর্বিভাগে ১৯৯২ জন রোগী চিকিৎসিত হইয়াছেন; ইঁহাদের মধ্যে চক্ষুরোগীও অন্তর্ভুক্ত। অস্ত্রোপচার-সংখ্যা ছিল ২৬৯৩। চক্ষু-অস্ত্রোপচারও এই সংখ্যার অন্তর্ভুক্ত।

বৃন্দাবন ও তন্নিকটবর্তী অঞ্চলে চক্ষুরোগের বিশেষ প্রাদুর্ভাব। সুতরাং সেবাশ্রমের নন্দবাবা চক্ষু হাসপাতালটি চক্ষুরোগীদের নিকট বিধাতার আশীর্বাদস্বরূপ। উত্তরপ্রদেশ সরকার আলোচ্য বর্ষে এই বিভাগকে ২,০০০৲ সাহায্য করিয়াছেন। সেবাশ্রমের বহির্বিভাগীয় ঔষধালয়ে ৪২,২৬৪ জন রোগী চিকিৎসিত হইয়াছেন। এই বিভাগের অস্ত্রোপচার-সংখ্যা ছিল ২৩৩৭। ইহাতে চক্ষু অস্ত্রোপচারও অন্তর্ভুক্ত। সেবাশ্রমের রঞ্জনরশ্মি এবং Electro-therapeutic বিভাগ ও Clinical Laboratoy বিভাগ সুপরিচালিত হইতেছে। আলোচ্য বর্ষে ২১ জন দুঃস্থ ব্যক্তিকে আর্থিক সাহায্য দান করা হইয়াছে। এই বাবদ ১৩৯।০ ব্যয়িত হইয়াছে। আলোচ্য বর্ষে সেবাশ্রমের মোট আয় ছিল ৫১,৪৪৩/১১ পাই এবং মোট ব্যয় ৫৭,৯০৫॥৵৫ পাই। সেবাশ্রমের বিভিন্ন অপরিহার্য প্রয়োজনের দিকে সেবানুরাগী সহৃদয় দেশবাসীর দৃষ্টি আকর্ষণ করিতেছি।

**শ্রীশ্রীমা-শতবর্ষজয়ন্তী**—গত ৫ই মে হইতে ৮ই মে পর্যন্ত কালাডি (ত্রিবাঙ্কুর) আশ্রমে ভগবান্ শ্রীরামকৃষ্ণের জন্মোৎসব, শ্রীশঙ্কর-জয়ন্তী ও শ্রীশ্রীমা সারদাদেবীর জন্মশতবার্ষিকী উৎসব সম্পন্ন হইয়াছে। ত্রিবাঙ্কুর দেবস্বম্ বোর্ডের সভাপতি শ্রী পি জি নারায়ণন্ উন্নিথন্, বি-এ, বি-এল্ এই অনুষ্ঠান-ত্রয়ের উদ্বোধন করেন। প্রভাতফেরি, পূজা, আরতি, গীতা ও ভাগবত-পাঠ এবং গীতা ও শ্রীরামকৃষ্ণ-

উপদেশাবলীর আলোচনা প্রথম দিবসের অনুষ্ঠানের বিশিষ্ট অঙ্গ ছিল। এই উপলক্ষ্যে আশ্রম-বিদ্যালয়ের প্রাক্তন ছাত্রদের একটি সম্মেলন হয়। তাহাতে বিদ্যালয়ের প্রাক্তন শিক্ষক শ্রীব্যাকরণভূষণ ডি দামোদর পিশারদী, সাহিত্যশিরোমণি সভাপতিত্ব করেন। বহু প্রাক্তন ছাত্র এই অনুষ্ঠানে সক্রিয় অংশ গ্রহণ করেন। ঐ দিবস অপরাহ্ণে শিক্ষাসম্মেলন হয়। ইহাতে সভাপতিত্ব করেন অবসরপ্রাপ্ত অধ্যক্ষ শ্রী টি সি শঙ্কর মেনন। বিভিন্ন বক্তা শিক্ষাসম্বন্ধে তথ্যপূর্ণ ভাষণ দেন। 'হরিকথা-কালক্ষেপম্', ভজন প্রভৃতিতেও অগণিত নরনারী যোগদান করেন।

পূজা, আরতি, ভজন প্রভৃতি ভিন্ন শ্রীশ্রীমা সারদাদেবীর শতবার্ষিকী ও আশ্রমের সাংবৎসরিক উৎসব ছিল দ্বিতীয় দিবসের প্রধান অনুষ্ঠান। শ্রীগোবিন্দ পানিকার তাহাতে সভাপতিত্ব করেন। শ্রীশ্রীমায়ের শতবার্ষিকী উপলক্ষ্যে আহূত জনসভায় সভানেত্রী হন ডাঃ পি গৌরী আম্মা। শ্রীমতী পি কে কমলাক্ষী আম্মা শাস্ত্রী, কুমারী তঙ্কমণি, এম্‌-এ ও স্বামী মেধসানন্দ শ্রীশ্রীমায়ের পরম পবিত্র জীবন-সম্বন্ধে চিত্তাকর্ষক আলোচনা করেন। হরিকথা ও গীতালোচনাও সেদিন বিশেষ উৎসাহ-সৃষ্টি করিয়াছিল। তৃতীয় দিবসে শ্রীশঙ্কর-জয়ন্তী উদ্‌যাপিত হয়। এই উপলক্ষ্যে পূজা, আরতি, ভজন, শিবসহস্রনাম ও শঙ্কর-দিগ্‌বিজয় পাঠ এবং ব্রহ্মসূত্র, উপনিষদ্‌ ও গীতা আলোচনা জনচিত্তে বিমল অধ্যাত্ম-ভাবের সঞ্চার করে। এই উপলক্ষ্যে শ্রীশঙ্কর কলেজ-এসোসিয়েশনের সভার অধিবেশন হয়। ইহাতে সভাপতিত্ব করেন শ্রী এন্‌ কৃষ্ণ আয়ার, বি-এ, বি-এল্‌।

মালদহ শ্রীরামকৃষ্ণ আশ্রমে দীর্ঘ নয় দিবস-ব্যাপী শ্রীশ্রীমায়ের শতবর্ষ জয়ন্তী উৎসব মহা-সমারোহে উদ্‌যাপিত হইয়াছে। ২২শে জ্যৈষ্ঠ উৎসব আরম্ভ হয় এবং ৩০শে জ্যৈষ্ঠ উহার সমাপ্তি ঘটে। প্রথম দিন প্রত্যূষে প্রভাতীকীর্তনসহ বেলুড় মঠাগত সন্ন্যাসিগণ নগর পরিভ্রমণ করেন। তৎপর বিশেষ পূজা, হোম, চণ্ডীপাঠ, অপরাহ্ণে বোম্বাই মঠের অধ্যক্ষ স্বামী সম্বুদ্ধানন্দ কর্তৃক শ্রীশ্রীমায়ের একটি তৈলচিত্রের উন্মোচন ও প্রদর্শনীর দ্বারোদ্‌ঘাটন হয়। তিন দিনে তিনটি মহিলা-সম্মেলন, বক্তৃতা, প্রবন্ধ ও সঙ্গীত-প্রতিযোগিতা প্রভৃতির ব্যবস্থা ছিল। শ্রীমতী উমা রায়, শ্রীমতী সুরেন্দ্রবালা দেবী, শ্রীমতী উমা সরকার তিন দিন সভানেত্রীর কার্য করেন। উৎসবে স্বামী সম্বুদ্ধানন্দ, স্বামী জপানন্দ, স্বামী হিরণ্ময়ানন্দ এবং স্বামী ধ্যানাত্মানন্দ একাধিক বক্তৃতা দ্বারা সহস্র সহস্র নরনারীকে শ্রীরামকৃষ্ণ-বিবেকানন্দ ও শ্রীশ্রীমায়ের পবিত্র জীবনাদর্শে অনুপ্রাণিত করেন। প্রায় প্রত্যহ রাত্রে বর্ধমানের চণ্ডী-কীর্তন অথবা লীলা-কীর্তনের ব্যবস্থা ছিল। একদিন বিবেকানন্দ শিশু-সঙ্ঘের ছেলেমেয়েদের নানা প্রকার ক্রীড়া-প্রদর্শন ও প্রতি-যোগিতা হয়। শেষ দিনে প্রায় সাড়ে তিন হাজার নরনারী পরিতৃপ্তির সহিত প্রসাদ গ্রহণ করেন। এতদ্ব্যতীত স্থানীয় শ্রীরামকৃষ্ণ মিশন উদ্বাস্তু পল্লী এবং আইহো গ্রামে দুই দিন দুইটি সভার ব্যবস্থা হয়। উহাতে বেলুড় মঠ হইতে আগত সন্ন্যাসিগণ শ্রীরামকৃষ্ণ-বিবেকানন্দ ও শ্রীশ্রীমায়ের জীবন ও অবদান-সম্বন্ধে বক্তৃতা প্রদান করেন।

নারায়ণগঞ্জ শ্রীরামকৃষ্ণ আশ্রমে গত ১৫ই বৈশাখ হইতে ১৯শে বৈশাখ পর্যন্ত পাঁচদিন ব্যাপী শ্রীমা সারদাদেবীর শতবর্ষজয়ন্তী ও ভগবান শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের জন্মোৎসব সমারোহের সহিত সুসম্পন্ন হইয়াছে। প্রথম দিবস পূজাপাঠভজনাদি হয়। শ্রীযুক্তা আশালতা সেনের পরিচালিত একটি মহতী সভায় স্বামী পূর্ণানন্দ, স্বামী সত্যকামানন্দ, শ্রীযুক্তা লাবণ্যপ্রভা দাশগুপ্ত, কুমারী নমিতা বসু, ডাঃ গোবিন্দ দেব, শ্রীযুক্ত বিনোদেশ্বর দাশগুপ্ত শ্রীশ্রীমায়ের জীবন ও বাণীসম্বন্ধে সুচিন্তিত ও সারগর্ভ বক্তৃতা দেন ও

প্রবন্ধাদি পাঠ করেন। দ্বিতীয় দিবস পূজাহোমাদি ব্যতীত অপরাহ্নে ঢাকা বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক ডাঃ কাজী মোতাহার হোসেন সাহেবের সভাপতিত্বে অপর একটি জনসভারও অধিবেশন হয়। তৃতীয় ও চতুর্থ দিবস ভজন, শ্রীমদ্ভাগবতপাঠ এবং পালাকীর্তন অনুষ্ঠিত হইয়াছিল। উৎসবের শেষ দিবস জাতি-ধর্ম-নির্বিশেষে প্রায় ৬০০০ নরনারী বসিয়া পরিতোষের সহিত প্রসাদ গ্রহণ করেন।

বাঁকুড়া শ্রীরামকৃষ্ণ মঠের পরিচালনাধীন রামহরিপুর শাখাকেন্দ্রে শ্রীশ্রীমায়ের শতবর্ষজয়ন্তী ও শ্রীরামকৃষ্ণ পরমহংসদেবের জন্মোৎসব ১২ই বৈশাখ হইতে তিন দিন ধরিয়া অনুষ্ঠিত হইয়াছে। প্রথম দিন প্রাতে শ্রীশ্রীমায়ের প্রতিকৃতিসহ একটি শোভাযাত্রা বিড়রা গ্রাম হইয়া শাঁকবাড়া ও নতুন গাঁয়ের দক্ষিণ প্রান্ত পর্যন্ত পরিক্রম করিয়া ফিরিয়া আসে। প্রত্যেক গ্রামের আবাল-বৃদ্ধ-বনিতা শোভাযাত্রায় যোগদান করিয়া আনন্দ উপভোগ করেন। পরে পূজা, হোম ও চণ্ডীপাঠ হয়। মধ্যাহ্নে প্রায় দুই সহস্রাধিক ভক্ত ও নরনারায়ণ প্রসাদ ধারণ করেন। সন্ধ্যার পর বাঁকুড়া শহরের সবুজ সঙ্ঘের ব্যায়ামাগারের ছাত্রেরা ব্যায়ামকৌশল প্রদর্শন করিয়া জনগণকে মুগ্ধ করেন। রাত্রিতে জেলাপ্রচার বিভাগ কর্তৃক সবাক ছায়াছিত্রে 'মহিষাসুর বধ' প্রদর্শিত হয়। দ্বিতীয় দিন মধ্যাহ্নে পূজাদি এবং সন্ধ্যারতির পর স্বামী মহেশ্বরানন্দ ও স্বামী আদিনাথানন্দ কর্তৃক শ্রীশ্রীমা ও শ্রীশ্রীঠাকুরের জীবনী ও বাণীসম্বন্ধে বক্তৃতা হয়। এদিনও জেলা প্রচার বিভাগ কর্তৃক সবাক ছায়াচিত্র প্রদর্শিত হয়। শেষদিন পূজা ও চণ্ডীপাঠ ছাড়া স্বামী সুশান্তানন্দ কর্তৃক ছায়াচিত্রের সাহায্যে শ্রীশ্রীঠাকুর ও শ্রীশ্রীমায়ের জীবনীসম্বন্ধে আলোচনা হইয়াছিল।

শ্রীশ্রীমার শতবার্ষিক উৎসবের অঙ্গস্বরূপ তমলুক রামকৃষ্ণ সেবাশ্রমের সহযোগিতায় বিগত ২৪শে বৈশাখ রঘুনাথবাড়ী হাইস্কুলে স্থানীয় ভক্তদের উদ্যোগে আহূত এক ধর্মসভায় বেলুড় মঠের স্বামী সিদ্ধাত্মানন্দ, স্বামী ভবানন্দ, শ্রীতারাপ্রসন্ন মুখোপাধ্যায়, এম্-এ, বি এল্, অধ্যাপক শ্রীজগদীশচন্দ্র দাস শ্রীশ্রীমায়ের জীবনী ও বাণীসম্বন্ধে বক্তৃতা দেন। ২৫শে বৈশাখ অপরাহ্নে শ্রীরামকৃষ্ণদেবের ১১৯তম জন্মবর্ষ এবং শ্রীশ্রীমা-সারদাদেবীর জন্ম-শতবার্ষিকী উপলক্ষ্যে চৈতন্যপুরে এক ধর্মসভা হয়। উহাতে বক্তা ছিলেন স্বামী সিদ্ধাত্মানন্দ, স্বামী ভবানন্দ, শ্রীতারাপদ মাইতি, শ্রীহরিদাস ভট্টাচার্য, শ্রীশ্রীধর গোস্বামী। তমলুক সান্ত্বনাময়ী বালিকা বিদ্যালয়ে এবং মহিষাদলেও পৃথক সভার আয়োজন হইয়াছিল। স্বামী ভবানন্দ ও স্বামী সিদ্ধাত্মানন্দ ভাষণ দেন।

চণ্ডীপুর (মেদিনীপুর) শ্রীরামকৃষ্ণ মঠের উদ্যোগে শ্রীশ্রীমায়ের শতবর্ষজয়ন্তী উপলক্ষ্যে ১৮ই বৈশাখ হইতে ৮ দিন ব্যাপী উৎসব সাড়ম্বরে অনুষ্ঠিত হইয়াছে। প্রথম দিন উৎসবের উদ্বোধনে শ্রীরামকৃষ্ণদেব ও শ্রীশ্রীমায়ের প্রতিকৃতি লইয়া একটি শোভাযাত্রা কয়েকখানি গ্রাম প্রদক্ষিণ করে এবং মায়ের ষোড়শোপচারে পূজা, গীতাপাঠ, চণ্ডীপাঠ ও হোম ইত্যাদি অনুষ্ঠিত হয়, বৈকাল ৪॥ টায় তমলুক রামকৃষ্ণ মিশন সেবাশ্রমের সম্পাদক স্বামী ভবানন্দের সভাপতিত্বে একটি ধর্মসভার অধিবেশন বসে। তমলুক আদালতের মুন্সেফ শ্রীতারাপ্রসন্ন মুখোপাধ্যায়, স্বামী বিশেষানন্দ এবং বেলুড় মঠের স্বামী সিদ্ধাত্মানন্দ সভায় বক্তৃতা দেন। সন্ধ্যায় রামকৃষ্ণ মিশন সারদাপীঠ জনশিক্ষা-বিভাগ কর্তৃক ছায়াচিত্রের সাহায্যে শ্রীশ্রীমায়ের পূত জীবনী আলোচিত হয়। পরবর্তী দিনগুলিতে যথাক্রমে ঈশ্বরপুর, শ্রীকৃষ্ণপুর, ভগবানপুর, ভীমেশ্বরী, গোপীনাথপুর এবং কাজলাগড় উচ্চ ইংরেজী বিদ্যালয় সমূহে এবং হাঁসচড়া উচ্চ বালিকা বিদ্যালয়ে জন্মোৎসব উদ্‌যাপিত হইয়াছিল।

# বিবিধ সংবাদ

**শ্রীশ্রীমায়ের জন্মশতবার্ষিকী**—বিগত ১২ই বৈশাখ বিপুল জনসমাগমের মধ্যে হাওড়া শ্রীরামকৃষ্ণ-বিবেকানন্দ আশ্রমে শ্রীমা সারদামণির জন্ম শতবার্ষিকী উৎসবের সমাপ্তি-দিবস পালিত হয়। এই উপলক্ষ্যে অনুষ্ঠিত জনসভায় সভাপতিত্ব করেন বেলুড় মঠ ও মিশনের সাধারণ সম্পাদক শ্রীমৎ স্বামী মাধবানন্দজী মহারাজ। শ্রীকুমুদবন্ধু সেন, অধ্যাপক শ্রীত্রিপুরারি চক্রবর্তী, ডক্টর শ্রীরমা চৌধুরী শ্রীমায়ের জীবনের বিভিন্ন দিকগুলি আলোচনা করেন। ডক্টর শ্রীযতীন্দ্রবিমল চৌধুরী সংস্কৃত ও বাংলায় যে বক্তৃতা করেন, তাহাতে সারদাদেবীর বিশ্বমাতৃত্ব-ভাব বেশ পরিস্ফুট হইয়া উঠে। সভাপতি মহারাজ বলেন, সমগ্র দেশে শ্রীমায়ের জীবন ও বাণীসম্বন্ধে যে উদ্দীপনা দেখা যাইতেছে, তাহা অতীব আনন্দের বিষয়। ভাগবতী সত্তা লইয়াই শ্রীমায়ের আবির্ভাব হইয়াছিল। তাঁহার জীবনী ও বাণীগুলি ধীরভাবে পাঠ করা প্রয়োজন। যাঁহারা তাঁহার জীবনের অলৌকিক ঘটনাগুলি বিশ্বাস করিতে চান না, তাঁহারা শ্রীমা দৈনন্দিন জীবনে যে আদর্শ রাখিয়া গিয়াছেন, তাহা পাঠ করিলেও উপকৃত হইবেন। শ্রীসুশান্ত মুখোপাধ্যায় ও শ্রীশরৎ বন্দ্যোপাধ্যায় সভার আরম্ভ ও শেষে সঙ্গীত-পরিবেশনে শ্রোতৃবৃন্দের আনন্দবর্ধন করেন। সভাবসানে সকলকে প্রসাদ দেওয়া হয়।

পুরুলিয়া শ্রীশ্রীমায়ের শতবর্ষজয়ন্তী কমিটির উদ্যোগে স্থানীয় শান্তিময়ী বালিকা বিদ্যালয় প্রাঙ্গণে ২রা বৈশাখ হইতে চার দিন ব্যাপী শ্রীশ্রীসারদাদেবীর শতবার্ষিকী জয়ন্তী উৎসব অনুষ্ঠিত হইয়াছে। প্রথমদিন শ্রীমায়ের সুসজ্জিত প্রতিকৃতি সহ একটি সুবৃহৎ শোভাযাত্রা শহর প্রদক্ষিণ করে। উৎসবের প্রত্যেক দিনই বিশেষ পূজা ও হোমাদি যথারীতি সম্পন্ন হয়। প্রত্যহ সন্ধ্যারতির পর আহূত জনসভায় বাঁকুড়া শ্রীরামকৃষ্ণ আশ্রমের অধ্যক্ষ স্বামী মহেশ্বরানন্দ, রাঁচী শ্রীরামকৃষ্ণ মঠের অধ্যক্ষ স্বামী সুন্দরানন্দ, রাঁচী যক্ষ্মা হাসপাতালের অধ্যক্ষ স্বামী বেদান্তানন্দ, বেলুড়মঠের স্বামী জপানন্দ এবং অধ্যাপক শ্রীবীরেশ্বর গাঙ্গুলী শ্রীমায়ের জীবনী ও অমৃতময়ী বাণীর আলোচনা করিয়াছিলেন। স্বামী প্রণবাত্মানন্দের আলোকচিত্র-সহযোগে বক্তৃতা, হাওড়ার অভয়সঙ্গীত-পরিষদের কালীকীর্তন, এবং নবযুবক-সঙ্ঘের ব্যায়াম ও ক্রীড়াকৌশল-প্রদর্শন এই উৎসবের বিশেষ অঙ্গ ছিল।

কাঁথি রামকৃষ্ণমিশনের সহযোগিতায় বড়বাড়ী (মেদিনীপুর)তে গত ৭ই ও ৮ই বৈশাখ শ্রীমা সারদাদেবীর শতবার্ষিকী জন্মোৎসব বিশেষপূজা, আলোচনা-সভা, শোভাযাত্রা, ক্রীড়া-প্রতিযোগিতা, নামসংকীর্তন ইত্যাদির মাধ্যমে সুন্দরভাবে অনুষ্ঠিত হয়। প্রথম দিনের সাধারণ সভার পরিচালনা করেন স্বামী ভবানন্দ; বক্তা ছিলেন স্বামী অন্নদানন্দ, স্বামী শান্তিনাথানন্দ এবং অধ্যাপক শ্রীসুবোধরঞ্জন রায়। মহিলাসভার নেত্রীত্ব করেন শ্রীমতী কৃষ্ণভাবিনী দেবী। দ্বিতীয়দিনের ধর্মসভায় সভাপতি ছিলেন স্বামী অন্নদানন্দ। উৎসবে সহস্রাধিক ভক্তকে বসাইয়া প্রসাদ দেওয়া হয়। এই দুই দিনের অনুষ্ঠানে স্থানীয় জনসাধারণের মধ্যে এক অপূর্ব প্রেরণার সঞ্চার হইয়াছে।

কুমিল্লা শ্রীরামকৃষ্ণ আশ্রমে গত ২০শে বৈশাখ হইতে সপ্তাহ কাল ধরিয়া শ্রীসারদাদেবীর জয়ন্তী ও শ্রীরামকৃষ্ণদেবের জন্মোৎসব আড়ম্বরের সহিত হইয়া গিয়াছে। ২০শে অধিবাস, ২১ বিশেষপূজা ও পাঠাদি এবং ২২শে শোভাযাত্রা ও ব্রতচারী নৃত্য হয়। শ্রীমায়ের সুসজ্জিত প্রতিকৃতি সহ শোভাযাত্রাটি বেশ দর্শনীয় হইয়াছিল। ২২শে অপরাহ্ণে পাটনা মগধ মহিলা কলেজের অধ্যাপিকা

শ্রীমতী মৃণালিনী ঘোষের নেত্রীত্বে মহিলা সম্মেলনে শ্রীমতী হেমপ্রভা মজুমদার প্রারম্ভিক ভাষণ এবং শ্রীমতী সুধা সেন শ্রীমায়ের জীবনাদর্শ-অবলম্বনে বক্তৃতা দেন। রাত্রে আশ্রম-বালকগণ "দধীচির আত্মদান" অভিনয় করে। অভিনয় খুব চিত্তাকর্ষক হইয়াছিল। ২৩শে তারিখের আকর্ষণীয় ছিল 'গীতা জয়ন্তী'র অনুষ্ঠান; অষ্টাদশ অধ্যায়ী গীতার শ্লোকগুলি দশজন স্নাতক সমস্বরে উচ্চারণ করিতে থাকেন, এবং একটি শ্লোকের আবৃত্তি হইলে ঋত্বিক একটি সচন্দন তুলসী-পত্র অর্ঘ্য দেন। অন্যদিকে অবিচ্ছিন্নভাবে ১০৮টি মাতৃসঙ্গীত গীত হয়। পূজান্তে ১০৮টি উপকরণের সহিত শ্রীমায়ের বিশেষ ভোগ দেওয়া হয়। অপরাহ্নের সভায় সভাপতির আসন গ্রহণ করেন বেলুড়মঠের প্রবীণ সন্ন্যাসী স্বামী অসীমানন্দজী। সভায় শ্রীশ্রীমায়ের মন্ত্রশিষ্যা শ্রীমতী ক্ষীরোদবালা রায়, শ্রীমতী নীলিমা দাসগুপ্তা, শ্রীরাসমোহন চক্রবর্তী এবং স্বামী পূর্ণানন্দ মনোজ্ঞ ভাষণ দেন। ২৪শে সমস্তদিন কীর্তন হয় এবং বিকাল ৩টা হইতে রাত্রি ৯টা পর্যন্ত প্রসাদ বিতরণ চলে। নিকটস্থ ও দূরবর্তী গ্রাম হইতে প্রায় দশ হাজার লোকের সমাগম হইয়াছিল। অপরাহ্ণ ৬টায় শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের সহাধ্যক্ষ শ্রীমৎস্বামী বিশুদ্ধানন্দজী মহারাজের আগমনে ভক্তবৃন্দের আনন্দ ও উদ্দীপনা দ্বিগুণ হইয়া উঠে। রাত্রে স্থানীয় এমেচার পার্টি 'শৈবসাধনা' অভিনয় করেন। ২৫শে অপরাহ্নে যে সভা হয়, উহার সভাপতির আসন অলঙ্কৃত করেন শ্রীমৎ স্বামী বিশুদ্ধানন্দজী; বক্তৃতা করেন স্বামী পূর্ণানন্দ, স্বামী সত্যকামানন্দ ও শ্রীমতী হেমপ্রভা মজুমদার। সভাপতি মহারাজ শ্রীরামকৃষ্ণদেব ও শ্রীমায়ের জীবনাদর্শের আলোচনা করেন। রাত্রে মহেশাঙ্গনে মহিলা সমিতির পরিচালনায় 'দেবতার ডাক' অভিনীত হয়।

ধূম (চট্টগ্রাম) বিবেকানন্দ সমিতিতে শ্রীরামকৃষ্ণদেবের বাৎসরিক উৎসব ও শ্রীসারদাদেবীর জয়ন্তী ১৯শে ও ২০শে বৈশাখ সুসম্পন্ন হইয়াছে। ভোর হইতে মঙ্গলারতি, বাল্যভোগ, ভজন ইত্যাদির দ্বারা উৎসবের শুভারম্ভ হয়। তৎপর পূজা, হোম, গীতা ও চণ্ডীপাঠ হয়। ভোগরাগের পর প্রায় ২৫০০ লোককে প্রসাদ দেওয়া হইয়াছিল। প্রথম দিন সুসজ্জিত হস্তীর উপর শ্রীশ্রীঠাকুরের প্রতিকৃতি লইয়া এবং দ্বিতীয়দিন অনুরূপভাবে শ্রীশ্রীমায়ের প্রতিকৃতি সহ শোভাযাত্রা গ্রামখানি পরিক্রমা করে। উৎসবের কয়েকটি বৈশিষ্ট্য ছিল; তন্মধ্যে হরিজন সম্প্রদায়ের ঐকতানবাদন, ব্রতচারী নৃত্য, কবির গান, নৃত্যাভিনয় উল্লেখযোগ্য। শ্রীযোগেশচন্দ্র সিংহের সভাপতিত্বে ধর্মসভাটি বিশেষ সাফল্য-মণ্ডিত হইয়াছিল।

ধুবড়ী (আসাম) শ্রীরামকৃষ্ণ সেবাশ্রমে শ্রীসারদাদেবীর শততম জন্ম-জয়ন্তী ১৭ই বৈশাখ হইতে তিনদিবস বিপুল উৎসাহের সহিত উদ্‌যাপিত হয়। অনুষ্ঠানের অঙ্গ ছিল বিশেষ পূজা, পাঠ, ভজন, কীর্তন, ধর্মসভা, প্রদর্শনী, ছায়াচিত্র সহযোগে বক্তৃতা ইত্যাদি। প্রথমদিন সকাল ৮টায় তিনটি সুসজ্জিত হস্তীর উপর শ্রীরামকৃষ্ণদেব, শ্রীমা ও স্বামী বিবেকানন্দের প্রতিকৃতি স্থাপন করিয়া বিরাট শোভাযাত্রা করা হয়। ১৯শে বৈশাখ বহু ভক্ত নরনারী কুমারীপূজা দর্শন করিয়া আনন্দলাভ করেন। প্রথমদিনের সভায় সভাপতিত্ব করেন ডেপুটী কমিশনার শ্রীলক্ষেশ্বর শর্মা; বক্তা ছিলেন স্বামী সৌম্যানন্দ, স্বামী বীতশোকানন্দ এবং শ্রীদেবেন্দ্রনাথ ভট্টাচার্য। দ্বিতীয় দিনের মহিলাসভায় সভানেত্রী ছিলেন শ্রীমতী সুরমা দেবী। তৃতীয় দিনের সভার সভাপতি ছিলেন স্বামী প্রণবাত্মানন্দ। শেষদিন রবিবার প্রায় দশ হাজার নরনারীকে প্রসাদ বিতরণ করা হয়।

বিগত ১১ই বৈশাখ ( ২৫শে এপ্রিল ) বিহারের অন্তর্গত চক্রধরপুরে হিন্দুস্থানী ও বাঙালী অধিবাসীদের উদ্যোগে শ্রীমা সারদাদেবীর শতবর্ষ জন্ম-

জয়ন্তী সুচারুরূপে অনুষ্ঠিত হইয়াছে। অতি প্রত্যূষে প্রভাত-টকীর সবিস্তৃত প্রেক্ষাগৃহে নবনির্মিত বেদীর উপর শ্রীরামকৃষ্ণদেব, শ্রীমা ও স্বামী বিবেকানন্দের প্রতিকৃতি বিচিত্র পুষ্পমাল্যাদি দ্বারা সুসজ্জিত করা হয়। বেলুড় মঠের স্বামী মুকুন্দানন্দ ও স্বামী বিমুক্তানন্দ অনুষ্ঠানে যোগদান করেন। পূর্বাহ্ণে যথারীতি পূজা, পাঠ, হোমাদির পর মধ্যাহ্নে প্রায় দুই সহস্র নরনারীকে পরিতোষপূর্বক ভোজন করানো হয়। অপরাহ্ণে বিবিধ সঙ্গীতানুষ্ঠানের পর শ্রীতারাপদ গঙ্গোপাধ্যায়ের পরিচালনায় এক বিরাট সভায় স্বামী বিমুক্তানন্দ বাংলায় এবং শ্রীব্রজলাল শর্মা হিন্দীতে শ্রীমায়ের পুণ্যজীবনী আলোচনা করেন। শ্রীশম্ভুনাথ লোধ, শ্রীপ্রয়াগজী প্রেমজী, শ্রীশিবরাম দাস খিরোওয়াল, শ্রীফণীন্দ্রনাথ চট্টোপাধ্যায়, শ্রীবারিদবরণ ঘোষ ও অন্যান্য বহু গণ্যমান্য লোক এই উৎসবে যোগদানপূর্বক সানন্দে ও সোৎসাহে সমস্তকার্য সুসম্পন্ন করেন।

পাণ্ডু ( কামরূপ )তে শ্রীশ্রীমার শতবর্ষ-জয়ন্তী উৎসব উপলক্ষ্যে বিশেষ উৎসাহ সঞ্চারিত হইয়াছিল। গত ২৪শে জ্যৈষ্ঠ অপরাহ্ণে উৎসবের উদ্বোধন করেন স্বামী চণ্ডিকানন্দ। ঐদিন সন্ধ্যায় স্বামী প্রণবাত্মানন্দ 'শক্তিসাধনা ও ভারতীয় নারীজাতির আদর্শ' সম্বন্ধে ছায়াচিত্রযোগে বক্তৃতা প্রদান করেন। দ্বিতীয়দিবস অপরাহ্ণ ৪টায় মহিলাসম্মেলন হয়। উহাতে নেত্রীত্ব করেন অধ্যক্ষা শ্রীযুক্তা রাজুবালা দাস। তৃতীয় দিবসে সকাল ৬টায় শ্রীশ্রীঠাকুর ও শ্রীশ্রীমার প্রতিকৃতিসহ একটি বিরাট শোভাযাত্রা বাহির হয়। পূজা, হোম, পাঠ ও নরনারায়ণ সেবা ঐদিনকার উৎসবের বিশেষ অঙ্গ ছিল। অপরাহ্ণে আহূত জনসভায় সভাপতিত্ব করেন শ্রীশশাঙ্কশেখর বাচস্পতি, বিভিন্ন বক্তা শ্রীশ্রীমা ও ভারতীয় নারী-জাতির আদর্শ-সম্বন্ধে বক্তৃতা করেন। ঐদিন সন্ধ্যায়ও স্বামী প্রণবাত্মানন্দ 'যুগধর্ম ও স্বামী বিবেকানন্দ' সম্বন্ধে ছায়াচিত্র-যোগে বক্তৃতা করেন। চিত্তাকর্ষক 'শ্রীকৃষ্ণের জন্ম'-পালা কীর্তন দ্বারা উৎসবের সমাপ্তি ঘটে। শ্রীশ্রীঠাকুর ও শ্রীশ্রীমায়ের চরিতাবলম্বী চিত্রপ্রদর্শনী দিবসত্রয়ই খোলা ছিল।

ইম্ফলে ( মণিপুররাজ্য ) বিগত ১০ই বৈশাখ ( ২৩শে এপ্রিল ) হইতে ১২ই বৈশাখ ( ২৫শে এপ্রিল ) পর্যন্ত তিনদিবসব্যাপী শান্ত গম্ভীর পরি-বেশের মধ্যে শ্রীমা-জয়ন্তী উৎসব অনুষ্ঠিত হয়। ভারত ও পাকিস্থানের নানাস্থান হইতে শ্রীরামকৃষ্ণ মিশনের সাধুগণ এই উৎসবে যোগদান করায় উৎসবটি বিশেষভাবে আনন্দময় ও সর্বাঙ্গসুন্দর হইয়া উঠে। প্রথমদিনে বোম্বাই আশ্রমের স্বামী সম্বুদ্ধানন্দ এক সভায় উৎসবের উদ্বোধন করেন ও ইংরেজী ভাষায় সনাতনধর্ম ও শ্রীশ্রীমা সম্বন্ধে দীর্ঘ বক্তৃতা প্রসঙ্গে উপস্থিত শ্রোতৃবৃন্দের হৃদয়ে আলোকপাত করেন। দ্বিতীয়দিন প্রাতে শ্রীশ্রীঠাকুর ও শ্রীমা সারদার পূজা, চণ্ডীপাঠ ও ভজনাদি হয় ও বিকাল ৪॥ টায় স্থানীয় শ্রীললিতমাধব সিংহ মহোদয়ের সভাপতিত্বে ছাত্রছাত্রীদের কবিতা আবৃত্তি হয়। শ্রীমার জীবনী সম্বন্ধে প্রবন্ধাদির পারিতোষিক বিতরণ করেন প্রধান অতিথি স্বামী সম্বুদ্ধানন্দ। তৎপর স্থানীয় বিদ্যালয়ের শিক্ষক ও শিক্ষয়িত্রীদ্বয় নিজভাষায় (মণিপুরী ভাষা) তাহাদের সশ্রদ্ধ ভাষণে শ্রীমার প্রতি ভক্তি নিবেদন করিলে হবিগঞ্জের স্বামী ব্রহ্মাত্মানন্দ, আসানসোলের স্বামী মৃত্যুঞ্জয়ানন্দ ও শিলচরের স্বামী পুরুষাত্মানন্দ শ্রীশ্রীমার পূত জীবনচরিত আলোচনা করেন। সর্বশেষে স্বামী সম্বুদ্ধানন্দের সুগম্ভীর মনোজ্ঞ ভাষণ এবং সভাপতি মহোদয়ের সময়োপযোগী বিবৃতির পর সভাভঙ্গ হয়। তৃতীয়দিবস সকাল ৯টা হইতে শ্রীশ্রীঠাকুর ও শ্রীমা সারদাদেবীর বিশেষ পূজা, ভোগ, আরতি, হোম, ভজন ও শ্রীরামকৃষ্ণ কথামৃত পাঠ চলিতে থাকে ও পরে বেলা ১২টা হইতে প্রায় ১০০।৭৫০ ভক্ত নরনারী বসিয়া প্রসাদ গ্রহণ করেন। বিকাল ৫টায়

বিশেষভাবে আহূত জনসভায় স্বামী সম্বুদ্ধানন্দ বৈদিকযুগের মহীয়সী রমণীগণ ও শ্রীশ্রীমার সম্বন্ধে হৃদয়গ্রাহী দীর্ঘ ভাষণ দান করিলে পর মণিপুরী পালাকীর্তন হয় ও রাত্রি ৯টায় উৎসব শেষ হয়। তৃতীয়দিনের উৎসবে করিমগঞ্জের স্বামী গোপেশ্বরানন্দ যোগদান করিয়াছিলেন।

দাসপুর (মেদিনীপুর) থানার আরিট গ্রামে আরিট শ্রীরামকৃষ্ণ সংঘ কর্তৃক বিগত ২৪শে হইতে ২৬শে বৈশাখ পর্যন্ত তিন দিন ব্যাপী শ্রীশ্রীমায়ের শতবর্ষ জয়ন্তী উৎসব এবং শ্রীশ্রীঠাকুরের জন্মোৎসব সমারোহের সহিত প্রতিপালিত হয়। ২৪শে বৈশাখ শুক্রবার প্রাতে একটি শোভাযাত্রা নগর সংকীর্তন সহ ৩।৪টি গ্রাম পরিক্রমা করে। বিশেষ পূজা, হোম ও ভোগারতি, দ্বিপ্রহরে প্রসাদ বিতরণ, এবং আরাত্রিকের পর খেপুত শ্রীরামকৃষ্ণ আশ্রমের সভ্যগণ কর্তৃক তিনঘণ্টা ব্যাপী কালীকীর্তন ও রামকৃষ্ণকীর্তন গীত হয়। ১৫ই বৈশাখ সন্ধ্যায় আরিটগ্রামে এবং ২৬শে বৈশাখ খেপুত শ্রীরামকৃষ্ণ আশ্রমে একটি করিয়া জনসভা অনুষ্ঠিত হয়। উহাতে সভাপতিত্ব করেন খেপুত উচ্চবিদ্যালয়ের প্রধান শিক্ষক শ্রীগোপেশ্বর রায়। বেলুড়মঠের স্বামী আপ্তকামানন্দ প্রথমদিন শ্রীশ্রীমা, শ্রীশ্রীঠাকুর ও নারী-জাগরণ সম্বন্ধে এবং দ্বিতীয়দিন স্বামী বিবেকানন্দ সম্বন্ধে চিত্তাকর্ষক বক্তৃতা করেন। ২৬শে বৈশাখ রবিবার রাত্রিতে কলিকাতার বিবেকানন্দ সোসাইটীর সভ্যগণ কর্তৃক ছায়াচিত্রে শ্রীশ্রীমা, শ্রীশ্রীঠাকুর ও স্বামীজীর অলৌকিক জীবনী আলোচিত হয়। প্রতিদিন পল্লী অঞ্চলের ছয় শতাধিক নরনারী উৎসবে যোগদান করেন।

কলমা (ঢাকা) রামকৃষ্ণ সেবা-সমিতির বাৎসরিক শ্রীরামকৃষ্ণ উৎসব এবং শ্রীশ্রীমায়ের শত বার্ষিকী জয়ন্তী উৎসব, জ্যৈষ্ঠ মাসের প্রথম সপ্তাহে সুসম্পন্ন হইয়া গিয়াছে। বেলুড় মঠের সন্ন্যাসী স্বামী পূর্ণানন্দ, স্বামী যোগস্থানন্দ ও স্বামী শর্মানন্দ এবং দুইজন ব্রহ্মচারী এই উৎসবে যোগদান করায়, অধিকন্তু এই উপলক্ষ্যে বিদেশাগত ও স্থানীয় বহু ভক্তের সমাগম হওয়ায় সকলের প্রাণে বিশেষ আনন্দ ও উদ্দীপনার সঞ্চার হইয়াছিল। ৩রা জ্যৈষ্ঠ বুদ্ধ পূর্ণিমা তিথিতে শ্রীশ্রীঠাকুরের এবং ৬ই জ্যৈষ্ঠ শ্রীশ্রীমায়ের বিশেষ পূজাদি নির্বাহ হয়। প্রত্যহ সকালে শ্রীরামকৃষ্ণ ও সারদাদেবীর জীবনী ও উপদেশ পাঠ এবং অপরাহ্ণে বক্তৃতা ও আলোচনা হয়। প্রথম দুইদিন স্বামী যোগস্থানন্দ যথাক্রমে ঠাকুর ও মায়ের প্রসঙ্গ আলোচনা করেন। স্বামী পূর্ণানন্দ শেষের দুইদিন বক্তৃতা দেন। বক্তৃতার বিষয় ছিল, যথাক্রমে (ক) সংসারীদের নিষ্কাম কর্ম ও ত্যাগ, এবং (খ) রামকৃষ্ণ সারদার জীবন কথা। এই সমস্ত বক্তৃতা ও আলোচনা বিশেষ হৃদয়গ্রাহী হইয়াছিল। ৫ই জ্যৈষ্ঠ বিবেকানন্দ কিশোর-সমিতির উদ্যোগে একটি প্রীতি সম্মেলন হয়। ৬ই জ্যৈষ্ঠ সর্বদিনব্যাপী আনন্দোৎসব উপলক্ষ্যে শ্রীশ্রীঠাকুর ও শ্রীশ্রীমায়ের সুসজ্জিত পট পুরোভাগে লইয়া ভক্তগণ মাতৃসঙ্গীত গাহিতে গাহিতে গ্রাম প্রদক্ষিণ করেন। প্রায় সহস্র লোকের মধ্যে প্রসাদ বিতরণ করা হয়। কলমার উৎসবের পর সাধুগণ ও অনেক ভক্ত লৌহজঙ্গে শ্রীশ্রীমায়ের জয়ন্তী উৎসব করিতে তথায় গমন করেন। সেখানে ৮ই জ্যৈষ্ঠ বিকালে মহতী জনসভায় স্বামী শর্মানন্দ ও স্বামী যোগস্থানন্দ ঠাকুর ও মায়ের প্রসঙ্গ লইয়া বক্তৃতা করেন। ঢাকার শ্রীমতী আশালতা সেন এই সভায় সভানেত্রীর পদ অলঙ্কৃত করেন। ৯ই জ্যৈষ্ঠ সমস্তদিন ব্যাপী আনন্দোৎসব হয়। সারাদিন "নিমাই সন্ন্যাস" পালা কীর্তন হয়। প্রায় ৪০০০ লোক বসিয়া প্রসাদ ধারণ করেন। স্বামী শর্মানন্দ ঠাকুর ও মায়ের বিশেষ পূজাদি সম্পন্ন করেন। রাত্রিতে বহুক্ষণ ধরিয়া সামাগত সাধুরা ভজন গান করেন।

কৃষ্ণনগর শ্রীরামকৃষ্ণ সঙ্ঘ কর্তৃক গত ৩রা

হইতে ৫ই বৈশাখ দিবসত্রয় ব্যাপী শ্রীমা সারদাদেবীর উৎসব সুসম্পন্ন হইয়াছে। এই উপলক্ষ্যে প্রথমদিন স্থানীয় উচ্চ বিদ্যালয় পুষ্পপত্রে সুসজ্জিত করিয়া পূজা-মণ্ডপে পরিণত করা হয় ও বেদীতে শ্রীমা, শ্রীরামকৃষ্ণদেব ও স্বামীজীর প্রকৃতি স্থাপন করা হয়। দ্বিতীয় দিন পূজা, পাঠ, কীর্তন, হোম, ভোগ-রাগাদিতে প্রাতঃকাল হইতে দ্বিপ্রহর পর্যন্ত অতিবাহিত হইয়াছিল। অপরাহ্ণে নদীয়ার জেলা-শাসক শ্রীবিনয়রঞ্জন গুপ্তের সভাপতিত্বে একটি বৃহৎ জনসভায় বেলুড় মঠের স্বামী বিমুক্তানন্দ, সুকবি বিজয়লাল চট্টোপাধ্যায়, শ্রীউমাপদ মুখোপাধ্যায়, শ্রীনির্মলচন্দ্র বড়ুয়া শ্রীমায়ের জীবনী ও বাণী সম্বন্ধে বক্তৃতা করেন। সভাপতি মহাশয়ের ভাষণ বেশ সুন্দর হইয়াছিল। তৃতীয়দিন সহস্রাধিক নরনারী ও বালক-বালিকা কীর্তন ও জয়ধ্বনি সহকারে দীর্ঘ এক মাইল ব্যাপী একটি শোভাযাত্রা করেন। অপরাহ্ণে শ্রীমতী মিনতি গুপ্তার নেত্রীত্বে একটি মহিলা সভা হয়। উহাতে প্রধান অতিথি ছিলেন স্বামী বাসুদেবানন্দ।

হাফলং (আসাম) শ্রীরামকৃষ্ণ সেবাসমিতির উদ্যোগে বিগত ২১শে হইতে ২৩শে জ্যৈষ্ঠ তিন দিন শ্রীমা সারদাদেবীর জয়ন্তী উৎসব সমারোহের সহিত উদ্‌যাপিত হইয়াছে। এই উৎসবে শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের বিভিন্ন কেন্দ্র হইতে স্বামী প্রণবাত্মানন্দ, স্বামী চণ্ডিকানন্দ, স্বামী শিবরামানন্দ, স্বামী প্রতিভানন্দ, স্বামী কাশিকানন্দ যোগদান করিয়া উৎসবটিকে সর্বাঙ্গসুন্দর করেন। মঙ্গলারতি, উষাকীর্তন, বেদ ও চণ্ডীপাঠ, পূজা, আলোচনা-সভা, ভজন, শোভাযাত্রা, প্রসাদ বিতরণ, ও আবৃত্তি প্রতিযোগিতার মধ্য দিয়া কয়টি দিন অত্যন্ত আনন্দ ও পবিত্রতার পরিবেশে অতিবাহিত হয়। শ্রীমায়ের জীবনচিত্র ও পাহাড়ী শিল্পকলা প্রদর্শনী দর্শন করিতে বহু দর্শক প্রত্যহ দুর গ্রামাঞ্চল হইতে আগমন করিতেন। শ্রীমতী ইলা বসুর নেত্রীত্বে একটি মহিলা-সভা এবং স্বামী প্রণবাত্মানন্দের ও স্বামী শিবরামানন্দের পরিচালনায় দুই দিন দুইটি ধর্মসভা হয়। এই সমস্ত সভায় বিভিন্ন বক্তা শ্রীমায়ের জীবনী, সাধনা ও তাঁহার অমৃতবাণী অবলম্বনে সারগর্ভ বক্তৃতা করেন। হাফলং নগরীর ইতিহাসে এইরূপ অনুষ্ঠান সম্পূর্ণ অভিনব।

## দক্ষিণেশ্বর মন্দির-প্রতিষ্ঠা শতবার্ষিকী

গত ১লা আষাঢ় বুধবার (১৬ই জুন) শুভ স্নান-যাত্রা দিবসে বিপুল জনমণ্ডলীর উপস্থিতিতে পুণ্যশ্লোকা রানী রাসমণির প্রতিষ্ঠিত শ্রীরামকৃষ্ণদেবের সাধনপীঠ দক্ষিণেশ্বর মন্দিরের প্রতিষ্ঠা-শতবার্ষিকীর উদ্বোধন-অনুষ্ঠান সম্পন্ন হয়। শতবর্ষ পূর্বে ১২৬২ সনের ১৮ই জ্যৈষ্ঠ বৃহস্পতিবার স্নান-যাত্রার দিন (১৮৫৫ সালের ৩১শে মে) নয় লক্ষ টাকা ব্যয়ে এই দেবালয় স্থাপিত হইয়াছিল। মহামহোপাধ্যায় পণ্ডিত শ্রীযোগেন্দ্রনাথ তর্ক-সাংখ্য-বেদান্ততীর্থ অনুষ্ঠানে সভাপতিত্ব করেন এবং প্রধান অতিথির আসন গ্রহণ করেন প্রবীণ সাংবাদিক শ্রীহেমেন্দ্র প্রসাদ ঘোষ। এই উপলক্ষ্যে মন্দির প্রাঙ্গণে ডক্টর শ্রীরমা চৌধুরী রানী রাসমণির প্রস্তর মূর্তির আবরণ উন্মোচন করেন। এই মূর্তিটি পরে মূল মন্দির-প্রাঙ্গণের বহির্দেশে নবনির্মিত মন্দিরে স্থাপন করা হয়। অনুষ্ঠানে কলিকাতার অনেক ব্যক্তি উপস্থিত ছিলেন। বিভিন্ন বক্তা শ্রদ্ধাপ্লুত চিত্তে রানী রাসমণির পুণ্য জীবনের মাধুর্য, তেজস্বিতা, তপস্যা ইত্যাদির বিষয়ে আলোচনা করেন। সভাপতি মহাশয় বলেন, রানী রাসমণির প্রতিষ্ঠিত দেবমন্দির শ্রীরামকৃষ্ণের তপঃপ্রভাবে আজ মহাতীর্থে পরিণত হইয়াছে। উৎসব উপলক্ষ্যে মন্দিরে বিশেষ-পূজা, হোম, কীর্তন এবং প্রসাদ বিতরণ অনুষ্ঠিত হয়।

৫ই আষাঢ় রবিবার অপরাহ্ণে অনুষ্ঠানের সমাপ্তি-পর্বে বিখ্যাত ঐতিহাসিক ডক্টর শ্রীরমেশচন্দ্র মজুমদারের সভাপতিত্বে মন্দির-প্রাঙ্গণে এক জনসভা হয়। উহাতে বক্তৃতা করেন শ্রীতারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়, শ্রীরেবতীমোহন মান্না ও শ্রীআলামোহন দাশ। শ্রীসাবিত্রীপ্রসন্ন চট্টোপাধ্যায় রানী রাসমণির উদ্দেশে স্বরচিত কবিতা পাঠ করিয়া শ্রদ্ধা নিবেদন করেন।

## ভ্রমসংশোধন

গত জ্যৈষ্ঠ মাসের উদ্বোধনে ২৪৫ পৃষ্ঠায় 'জয়রামবাটীতে অবিস্মরণীয় উৎসব'-শীর্ষক প্রবন্ধে তিনটি তথ্য-সংক্রান্ত ভুলের জন্য আমরা আন্তরিক দুঃখিত।

| পৃষ্ঠা | স্তম্ভ | লাইন | অশুদ্ধ | শুদ্ধ |
|---|---|---|---|---|
| ২৪৫ | বাম | ২য় | ১৯২৪ সাল | ১৯২৩ সাল |
| ঐ | ডান | ৩য় | বাসন্তী সপ্তমী | অশোকষষ্ঠী |
| ২৪৭ | বাম | ১৯ | চারজন | তিনজন |




## কৃষ্ণময় জীবন

সা বাগ্ যয়া তস্য গুণান্ গৃণীতে
করৌ চ তৎকর্মকরৌ মনশ্চ ।
স্মরেদ্বসন্তং স্থিরজঙ্গমেষু
শৃণোতি তৎপুণ্যকথাঃ স কর্ণঃ ॥
শিরস্তু তস্যোভয়লিঙ্গমানমেৎ
তদেব যৎ পশ্যতি তদ্ধি চক্ষুঃ ।
অঙ্গানি বিষ্ণোরথ তজ্জনানাং
পাদোদকং যানি ভজন্তি নিত্যম্ ॥

—শ্রীমদ্ভাগবত—১০।৮০।৩,৪

যে জিহ্বা দ্বারা ভগবান শ্রীকৃষ্ণের লোকোত্তর গুণাবলী কীর্তন করা হয়, তাহাই সার্থক জিহ্বা। যে হাত দুটি শ্রীভগবানের প্রীতিকর কাজ করিয়া চলে, উহারাই সার্থক হাত। চর এবং অচর এই নিখিল বিশ্বসংসারে শ্রীহরি ওতপ্রোত রহিয়াছেন—যে মন ইহা ধারণা করিতে পারে, সর্বদা স্মরণ করিতে পারে তাহাকেই বলি সার্থক মন। নরদেহ স্বীকার করিয়া পরমপুরুষ শ্রীকৃষ্ণ পৃথিবীতে যে সকল অদ্ভুত কীর্তি রাখিয়া গিয়াছেন, সেই পবিত্র কাহিনী যে কান শ্রবণ করে তাহারই তো কর্ণেন্দ্রিয়ত্ব সার্থক।

ধন্য সেই মস্তক যাহা ভগবান শ্রীকৃষ্ণের উভয়মূর্তি—মন্দিরে পূজিত দেববিগ্রহ এবং মন্দিরের বাহিরে অখিল স্থাবরজঙ্গমাত্মক বিরাট বিশ্ব-বিগ্রহকে প্রণাম করে, আর সফল সেই চক্ষু যাহা তাঁহাকে এই উভয়রূপেই দেখিতে পায়। ধন্য দেহের অঙ্গসমূহ যদি তাহারা বিষ্ণুর এবং বিষ্ণুভক্তগণের পাদোদক প্রতিদিন ভক্তিভরে ধারণ করে।

[ আমাদিগের সমস্ত দেহ, ইন্দ্রিয়, মনকে নিয়োগ করিতে হইবে শ্রীভগবানের অনুভূতিতে, তাঁহার সেবায়, তাঁহার স্মরণে। আমাদিগের সত্তার এমন কোন অংশ থাকিবে না যাহা ভগবচ্চেতনায় তৎপর নহে। সমগ্র জীবন আমাদের হওয়া চাই কৃষ্ণময়। ]

# কথাপ্রসঙ্গে

## ধর্মমেঘ

ধর্ম কাহারও জীবনে কষ্টের সাধনা, কাহারও জীবনে দুদণ্ডের কৌতূহল বা বিলাসমাত্র, কিন্তু কাহারও নিকট উহা চরিত্রের স্বাভাবিক ঐশ্বর্য—নিশ্বাস প্রশ্বাসের মতো জীবনসত্তার অবিচ্ছেদ্য সহচর। এই শেষোক্ত সৌভাগ্যবান ধর্মের মূল উৎসের সন্ধান পাইয়াছেন। সেই উৎসের নাম 'সমাধি'—পরমাত্মার প্রত্যক্ষ সংস্পর্শ। শ্রীমৎ বিদ্যারণ্যস্বামী তাঁহার 'পঞ্চদশী' নামক গ্রন্থে বলিতেছেন—

ধর্মমেঘমিমং প্রাহুঃ সমাধিং যোগবিত্তমাঃ।
বর্ষত্যেষ যতো ধর্মামৃতধারাঃ সহস্রশঃ॥

"চিত্তের সকল চাঞ্চল্য দূর হইয়া উহা যখন ধ্যেয় পরমাত্মাতে নিশ্চলরূপে অবস্থান করে, তখন চিত্তের ঐ অবস্থার নাম সমাধি। ব্রহ্মজ্ঞগণ এই সমাধিকে বলেন 'ধর্মমেঘ'—কেননা উহা হইতেই জীবনে সহস্র ধারায় নামিয়া আসে ধর্মামৃতের বন্যা।"

বন্যা আসিলে কেহ আর জলকষ্টের কথা ভাবে না—জলের হিসাবনিকাশ করে না। জল—জল, কেবলই জল, চারিধারে জল। যত খুশী যেভাবে খুশী, যখন খুশী জলের প্রয়োজন মিটাইয়া লও। সেইরূপ ধর্মামৃতধারা যখন জীবনে প্রবাহিত হয়, তখন আলাদা একটি থলিতে আর পুণ্যসঞ্চয় করিয়া রাখিতে হয় না। যাহা কিছু চিন্তা করা যায়, যাহা কিছু কথা কওয়া যায়, যাহা কিছু কর্ম সম্পাদিত হয় সকলই তখন পুণ্যময়, ধর্মময়। চেষ্টা করিয়া তখন কেহ সত্য বলে না, কসরৎ করিয়া তখন কাহাকেও প্রলোভন জয় করিতে হয় না, নীতিবাক্য স্মরণ করিয়া তখন কেহ মৈত্রী, করুণা, ক্ষমা সাধে না। লোহা যে তখন স্পর্শমণির ছোঁয়াচ লাগিয়া সোনা হইয়া গিয়াছে—লোহের মলিনতা, কাঠিন্য, ভঙ্গুরতা প্রভৃতির আর আশঙ্কা কোথায়? যে মানুষ মানুষের অন্তরতম সত্যের সান্নিধ্য লাভ করিয়া জীবনাকাশে ধর্মমেঘের সঞ্চার করিতে পারিয়াছে, সে-ই যথার্থ ধার্মিক। সে ধর্মাচরণ করে না—তাহারই আচরণ হয় ধর্ম। শ্রীরামকৃষ্ণের ভাষায় পিতা তাহার হাত ধরিয়াছেন, তাহার আর পড়িবার ভয় নাই।

'সমাধি' বা ভাগবতসত্তার অনুভূতি ব্যতীত যে ধর্মাচরণ—উহা বাঞ্ছিত সার্থকতা লাভ করে না। এই ধর্ম যেন একটি প্রাথমিক পাঠমাত্র। উহা আমাদিগকে বেশী দূর লইয়া যাইতে পারে না। উহার উপকারিতা অবশ্যই আছে—উহাকে ধরিয়াই আমাদের শ্রেয়ের সাধনা আরম্ভ করিতে হইবে একথাও সত্য—কিন্তু ধর্মের শ্রেষ্ঠ লক্ষ্য উহা হইতে অনেক দূরে। কিছু স্নান, কিছু দান, কিছু আচারনিষ্ঠা, তীর্থদর্শন, কিছু জপ পূজা—এইরূপ 'কিছু'-মূল্যে বৃহৎ বস্তু করাধিগত হইবার নয়। 'কিছু' কিছুকালের সঙ্গী হউক, চিরদিনের যেন না হয়। অতএব এমন দিনকে ব্যাকুলভাবে চাহিতে হইবে, যেদিন সমস্ত প্রাণ উন্মুখ হইয়া উঠিয়াছে উৎসে যাইবার জন্য, জীবন-সত্যের সহিত মুখোমুখি দাঁড়াইবার জন্য; পৃথিবীর বিবিধ আকর্ষণের জন্য এতদিন যত চোখের জল ফেলিয়াছি, তাহার শতগুণ অশ্রু উদ্বেল হইয়া উঠিয়াছে অপার্থিব ভগবদাকর্ষণের জন্য।

এমন দিন শুধু দুচারজনেরই জীবনে আসিবার—এইরূপ যেন আমরা মনে না করি। সকলেরই ঐ দিনকে চাহিবার অধিকার আছে। উপনিষৎ ও

পূজা, চণ্ডীপাঠ, কুমারীপূজার অনুষ্ঠান, প্রসাদ বিতরণ এবং এক বিরাট মহিলা-সম্মেলনে হয়। পরে বালকগণকর্তৃক ব্রতচারী নৃত্য, ব্যায়ামকৌশল-প্রদর্শন এবং 'চণ্ডালিকা' অভিনীত হয়।

৬ই নভেম্বর অপরাহ্নে বিভিন্ন ধর্মের প্রতীক, পতাকা এবং শ্রীশ্রীঠাকুর শ্রীশ্রীমা ও শ্রীশ্রীস্বামীজীর প্রতিকৃতিসহ এক মহতী শোভাযাত্রা শহর প্রদক্ষিণ করে। সন্ধ্যায় একটি বিরাট জনসভায় স্বামী শুদ্ধবোধানন্দ, স্বামী সত্যকামানন্দ, শ্রীমতী পুষ্পলতা দাস, কাছাড়ের ডিপুটি কমিশনার শ্রীআর, ভি, সুব্রহ্মণ্যন্, অধ্যক্ষ শ্রীজে কে চৌধুরী প্রভৃতি বক্তৃতা প্রদান করেন। সভাপতি পূজনীয় মাধবানন্দজী মহারাজের মনোজ্ঞ ভাষণ সকলকে অপূর্ব প্রেরণা দেয়। ৭ই নভেম্বর ভজন-কীর্তনসহ সমস্তদিন ব্যাপী আনন্দোৎসব হয়। প্রায় ১২ হাজার নরনারী ঐদিন বসিয়া প্রসাদ গ্রহণ করেন।

বিগত ২৭শে নভেম্বর হইতে ৫ই ডিসেম্বর পর্যন্ত জামসেদপুর শহরে শ্রীশ্রীমা সারদাদেবীর শতবার্ষিকী উৎসব বিশেষ সমারোহের সহিত উদ্‌যাপিত হইয়াছে। শহরের বিভিন্নস্থানে সভা-সমিতি ও আনন্দানুষ্ঠানের আয়োজন হইয়াছিল। কলিকাতা, বেলুড়মঠ, রাঁচী এবং আরা হইতে আগত বিশিষ্ট বক্তাগণ হিন্দী, বাংলা, ও ইংরেজী ভাষায় অতি মনোমুগ্ধকর ভাবে মায়ের জীবনালোচনা করেন। শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের সাধারণ সম্পাদক শ্রীমৎ স্বামী মাধবানন্দজী মহারাজ উক্ত উৎসবে উপস্থিত থাকিয়া সর্বসাধারণের আনন্দ-বর্ধন করিয়াছিলেন। উৎসবের অন্যতম উল্লেখ-যোগ্য ঘটনা শ্রীশ্রীমায়ের বৃহৎ প্রতিকৃতিসহ প্রায় এক মাইল ব্যাপী শোভাযাত্রা। ভজননিরত এবং স্কুলের বিশেষপোষাক-পরিহিত প্রায় আড়াই হাজার ছাত্র-ছাত্রী-সঙ্ঘকে ( স্থানীয় বিবেকানন্দ সোসাইটি-পরিচালিত ) অতি সুশৃঙ্খলভাবে ভক্তিবিনম্রচিত্তে 'জয় সারদাদেবীকী জয়' উচ্চারণ করিতে করিতে পথ অতিক্রমকালে যাঁহারা দেখিয়াছেন তাঁহারাই প্রশংসা করিতে বাধ্য হইয়াছেন। উৎসবের অন্যান্য উল্লেখযোগ্য ঘটনা—(১) কলিকাতার সুপ্রসিদ্ধ সুহৃদক্লাব কর্তৃক দুই দিন উচ্চাঙ্গের কালীকীর্তন (২) সোসাইটিপ্রাঙ্গণে মহিলাসভা ও বাঙ্গালী, মাদ্রাজী, গুজরাটী মেয়েদের বিচিত্রানুষ্ঠান (৩) মেয়েদের হস্তশিল্পপ্রদর্শনী (৪) প্রধান উৎসবের দিনে (২৮শে নভেম্বর) প্রায় সাত হাজার ভক্ত নরনারী ও ছাত্রছাত্রীগণের পরিতোষসহকারে প্রসাদ-গ্রহণ (৫) সর্বশেষ দিনে প্রায় দুই হাজার দরিদ্র-নারায়ণসেবা।

**'সারদা মঠ' প্রতিষ্ঠা**—ভারতীয় নারীজাতির সামাজিক, সাংস্কৃতিক এবং আধ্যাত্মিক কল্যাণের জন্য আত্মনিবেদিতা ব্রতধারিণীগণের প্রধান শিক্ষা-কেন্দ্ররূপে দক্ষিণেশ্বরে গঙ্গাতীরে গত ১৩ই অগ্রহায়ণ (২রা ডিসেম্বর, ১৯৫৪) 'সারদামঠ' নামে স্বামী বিবেকানন্দের পরিকল্পিত স্ত্রী-মঠ প্রতিষ্ঠিত হইয়াছে। শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের অধ্যক্ষ পূজ্যপাদ স্বামী শঙ্করানন্দজী মহারাজ ঐদিন সকাল ৯টার সময় মঠের অনেক সন্ন্যাসী এবং ভক্ত নরনারীর উপ-স্থিতিতে ঠাকুরঘরে ভগবান শ্রীরামকৃষ্ণদেব, জননী সারদাদেবী এবং আচার্য স্বামী বিবেকানন্দজীর পট স্থাপন করেন। সন্ন্যাসিগণ এবং অপরাপর পুরুষ দর্শকবৃন্দ ৯½ টায় চলিয়া আসেন। মহিলাগণ সারাদিন ভজন, পূজাপাঠ, হোমাদি উৎসবানুষ্ঠান-সমূহে যোগদানে প্রভূত আনন্দ ও উদ্দীপনা লাভ করিয়াছিলেন। প্রায় আড়াই হাজার মহিলা বসিয়া প্রসাদ গ্রহণ করেন।

এই নব-প্রতিষ্ঠিত স্ত্রী-মঠ দক্ষিণেশ্বর কালীবাড়ী হইতে ½ মাইল উত্তরে 'সুরধুনী কানন' নামক উদ্যানবাটীতে অবস্থিত। এখন কয়েকবৎসর ইহা বেলুড় মঠের পরিচালনাধীন থাকিবে—পরে একটি স্বতন্ত্র প্রতিষ্ঠানে পরিণত হইবে।

## শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের নব প্রকাশিত পুস্তক

**স্বামিজীকে যেরূপ দেখিয়াছি**—ভগিনী নিবেদিতার 'The Master as I saw him' গ্রন্থের অনুবাদ। অনুবাদক—স্বামী মাধবানন্দ
পৃষ্ঠা—৪২০ ; মূল্য—৪৲ টাকা

(২) **রাজা মহারাজ**—স্বামী নরোত্তমানন্দ-প্রণীত। ভগবান শ্রীরামকৃষ্ণদেবের 'মানসপুত্র' রাখাল মহারাজের (স্বামী ব্রহ্মানন্দ) সংক্ষিপ্ত জীবনকথা। পৃষ্ঠা—১২২ ; মূল্য—১৷৷০ আনা

# বিবিধ সংবাদ

**শৃঙ্গেরী মঠাধিপতির দেহত্যাগ**—ভারতবর্ষের চারপ্রান্তে আচার্য শঙ্কর কর্তৃক প্রতিষ্ঠিত চারিটি মঠের অন্যতম শৃঙ্গেরীর (মহীশূর রাজ্যে) মঠাধিপতি বহুজনশ্রদ্ধেয় বৃদ্ধ সন্ন্যাসী স্বামী চন্দ্রশেখর ভারতী গত ১০ই আশ্বিন (২৬শে সেপ্টেম্বর) প্রাতে তুঙ্গানদীতে স্নানকালে দুর্ঘটনায় নশ্বর দেহ ত্যাগ করিয়াছেন। সুপ্রাচীন শৃঙ্গেরী মঠের সাংস্কৃতিক ঐতিহ্য তিনি দীর্ঘকাল বিশেষ গৌরবের সহিত রক্ষা করিয়া আসিয়াছিলেন। জ্ঞাননিষ্ঠ সন্ন্যাসীর বিদেহ আত্মা পরমপদে চিরশান্তি লাভ করুক ইহাই আমাদের আন্তরিক প্রার্থনা।

**প্রশংসনীয় উদ্যম**—সিন্দ্রি কারখানার সংলগ্ন শহরপুরা, রোরাবাঁধ, সিন্দ্রি ও সিলভার টাউনের প্রতিটি ঘরের দ্বারে দ্বারে সংগীতসহ শোভাযাত্রা বাহির করিয়া স্থানীয় শ্রীরামকৃষ্ণ সেবাশ্রম (শহরপুরায় অবস্থিত) নগদ মোট ৬২০৲ টাকা, ১০০৲ টাকা মূল্যের চাউল, ডাল, আটা প্রভৃতি এবং ৯৮ খানি পুরাতন কাপড় সংগ্রহ করিতে সক্ষম হইয়াছে। সংগৃহীত সাতশতকুড়ি টাকা শ্রীরামকৃষ্ণ মিশনের সম্পাদকের নিকট পাঠানো হইয়াছিল।

স্থানীয় বাসিন্দাদের এইরূপ অকুণ্ঠ সহযোগিতা এবং অকৃপণ বদান্যতা থাকিলে এই সেবাশ্রম ভবিষ্যতে মানবসেবার আদর্শে উদ্বুদ্ধ থাকিয়া বরাবর সংকার্যে ব্রতী থাকিতে পারিবে সেবকদের ইহাই বিশ্বাস।

**দরিদ্রবান্ধবভাণ্ডারের সেবাকার্য**—কলিকাতার ৫৬।২-বি বিডন স্ট্রীটে অবস্থিত দরিদ্রবান্ধবভাণ্ডারের ত্রিংশৎ এবং একত্রিংশৎ বার্ষিকী (১৯৫২ ও ১৯৫৩) কার্যবিবরণী পাঠে আমরা আনন্দলাভ করিয়াছি। এই জনসেবাব্রতী প্রতিষ্ঠানের চারটি প্রধান বিভাগ :—

(১) শ্রীশ্রীবালানন্দ ব্রহ্মচারী সেবায়তন (১০৫।২, দীনেন্দ্র স্ট্রীট, হালসিবাগান, কলিকাতা)

১২টি রোগি-শয্যা-যুক্ত এই বিভাগটিতে ১৯৫২ সালে (৬ই অক্টোবর হইতে ৩১শে ডিসেম্বর পর্যন্ত) ১৪টি এবং ১৯৫৩ সালে ৩৮জন যক্ষ্মারোগীর চিকিৎসা করা হইয়াছে।

(২) চিত্তরঞ্জন দাতব্য চিকিৎসালয়

এই বিভাগে আলোচ্যবর্ষদ্বয়ে যথাক্রমে অ্যালোপ্যাথি মতে ৫০,৭৮৪ ও ৫১,৩৪৩ এবং হোমিওপ্যাথি অনুসারে ৪৬,৫০৩ ও ৪৫,০৯১—মোট যথাক্রমে ৯৭,২৮৭ ও ৯৬৪৩৪ সংখ্যক রোগীকে ঔষধ দেওয়া হইয়াছে। ইহাদের মধ্যে নূতন রোগীর সংখ্যা—২৯,১২৫ ও ২৮,১৬১

(৩) চেষ্ট ক্লিনিক—রবি, বুধ এবং শুক্রবার বেলা ১১টা হইতে ১½টা পর্যন্ত এই বিভাগে সাধারণভাবে হৃদ্‌রোগী এবং বিশেষতঃ যক্ষ্মারোগীদের ব্যাধিনির্ণয় এবং প্রাথমিক চিকিৎসা করা হয়। আলোচ্যবর্ষদ্বয়ে রোগীর সংখ্যা ছিল ৯৪২২ (নূতন রোগী—১০৬২) এবং ১১,০২৯ (নূতন ও পুরাতন)

(৪) সচ্চিদানন্দ গ্রন্থাগার—এই গ্রন্থাগারে (বৃহস্পতিবার ব্যতীত প্রত্যহ সন্ধ্যা ৬॥০টা হইতে ৮টা পর্যন্ত খোলা থাকে) নানাবিষয়ক পুস্তকাদি নামমাত্র (ছেলেমেয়েদের পক্ষে ৴০ আনা; প্রাপ্তবয়স্কদিগের জন্য ।০ আনা) মাসিক চাঁদায় জনসাধারণকে পড়িবার সুযোগ দেওয়া হয়। একটি অবৈতনিক পাঠাগারও লাইব্রেরীর সহিত সংযুক্ত আছে। ১৯৫৩ সালের শেষে পুস্তকসংখ্যা ছিল ৩৮১৫; সভ্যসংখ্যা ১০৪; গড়ে প্রত্যহ ২৫ খানি বই বাহিরে দেওয়া হইয়াছে।

উপরোক্ত কার্যগুলি ছাড়া দরিদ্র পরিবারে বস্ত্র ও দুগ্ধ বিতরণও প্রতিষ্ঠান করিয়া থাকেন।

**সারদাদেবীর শতবার্ষিকী উদ্‌যাপন**—শ্রীশ্রীসারদামাতার শতবর্ষজয়ন্তী উপলক্ষ্যে গত ৪ঠা অগ্রহায়ণ (২০ শে নভেম্বর, ৫৪) বাগবাজার পল্লীর স্বর্গত পশুপতি ও নন্দলাল বসুর ভবনে এক মহতী সভায় নেত্রীত্ব করেন শ্রীযুক্তা দুর্গাপুরী দেবী। ডক্টর শ্রীগৌরীনাথ শাস্ত্রীর মঙ্গলাচরণের পর সভার কার্য আরম্ভ হয়। আচার্য মন্মথমোহন বসু, লব্ধপ্রতিষ্ঠ সাহিত্যিক শ্রীসজনীকান্ত দাস, শ্রীমতী বেলা দে, শ্রীমতী রাধা মিত্র এবং শ্রীমতী গৌরী সিংহ শ্রীশ্রী-মাতার পুণ্য জীবনী ও বাণীর আলোচনা করেন। শ্রীশ্রীমাতার পাদপদ্মে ভক্তির অর্ঘ্য নিবেদন করিয়া সভানেত্রী মহোদয়া শ্রীশ্রীমায়ের জীবনের বহু ঘটনা সুললিত ও ভাবগম্ভীর ভাষায় বর্ণনা করেন। এই প্রসঙ্গে তিনি শ্রীশ্রীমায়ের অপার দয়া, ক্ষমা ও সন্তানের প্রতি তাঁহার ভালবাসার কথা বলেন। শ্রীমতী কান্তি মিত্র ও শ্রীবিমানভূষণ পাল দুইখানি গান করেন। শ্রীশ্রীসারদেশ্বরী আশ্রমের বালিকাগণ কর্তৃক আরতি ও বন্দনার পর সভার পরিসমাপ্তি হয়।

বাঁকুড়া জেলার মণিপুর গ্রামে গত ২১শে ও ২২শে কার্তিক শ্রীশ্রীমায়ের শতবর্ষ-জয়ন্তী উৎসব সমারোহের সহিত সম্পন্ন হইয়াছে। এতদুপলক্ষ্যে শ্রীশ্রীঠাকুর ও শ্রীশ্রীমায়ের বিশেষ-পূজা, হোম, চণ্ডীপাঠ, শ্রীরামনামসংকীর্তন, সভা ও প্রসাদ বিতরণাদি অনুষ্ঠিত হইয়াছিল। বক্তা ছিলেন বাঁকুড়া শ্রীরামকৃষ্ণ মঠের অধ্যক্ষ শ্রীমৎ স্বামী মহেশ্বরানন্দজী, মেদিনীপুর শ্রীরামকৃষ্ণ মিশনের স্বামী সুশান্তানন্দ এবং স্বামী বিশ্বদেবানন্দ। এই উৎসবের সমস্ত ব্যয়ভার মণিপুর গ্রামনিবাসী শ্রীপ্রভাকর মণ্ডল মহাশয় বহন করিয়াছিলেন।

গাজিপুর (হাওড়া) গ্রামে শ্রীশ্রীসারদাদেবীর শতবর্ষজয়ন্তী উপলক্ষ্যে ১১ই অগ্রহায়ণ সকালে শ্রীশ্রীমার পূজা, সন্ধ্যায় অধ্যাপক শ্রীশঙ্করীপ্রসাদ বসু কর্তৃক জীবনী-আলোচনা এবং পরে কালীকীর্তন হয়। পরদিন পূজা, হোম, কালী-কীর্তন ব্যতীত অপরাহ্নে একটি আলোচনা-সভার আয়োজন হইয়াছিল। উদ্বোধন-সম্পাদক স্বামী শ্রদ্ধানন্দ, অধ্যাপক শ্রীকিরীটিভূষণ দত্ত, অধ্যাপক শ্রীশঙ্কর-প্রসাদ বসু এবং আরও কয়েকজন বক্তা ভাষণ দেন। গাজিপুর ও গ্রামান্তরের বহু নর-নারী ও বালক-বালিকা যোগদান করিয়াছিলেন। পরবর্তী কয়েক দিন শ্রীমদ্ভাগবতপাঠ ও নামসঙ্কীর্তনের ব্যবস্থা হয়। এই উৎসব উপলক্ষ্যে একটি প্রবন্ধ প্রতিযোগিতাও অনুষ্ঠিত হইয়াছিল।

**'গল্পভারতী'র উদ্যোগ**—'গল্পভারতী' মাসিক পত্রিকা স্বামী বিবেকানন্দের অন্যতম জীবনীগ্রন্থ-লেখক ৺সত্যেন্দ্রনাথ মজুমদারের স্মৃতির প্রতি শ্রদ্ধাজ্ঞাপনের জন্য একটি প্রবন্ধ-প্রতিযোগিতার আয়োজন করিয়াছেন। প্রবন্ধের বিষয়বস্তু—'বিশ্ব-মৈত্রী ও স্বামী বিবেকানন্দ'। ১৬ পেজী ফর্মার ২৪ পৃষ্ঠার ভিতর সীমাবদ্ধ লেখাটি ৭ই পৌষের মধ্যে গল্পভারতীর ঠিকানায় (২৭৯বি, চিত্তরঞ্জন এভিনিউ কলিকাতা-৬) প্রেরিতব্য। সর্বশ্রেষ্ঠ প্রবন্ধের লেখক একটি সুবর্ণপদক উপহার পাইবেন এবং রচনা গল্পভারতীর আগামী বিবেকানন্দ সংখ্যায় প্রকাশিত হইবে।

